Magistrate, be punished by fine not exceeding 5,000 Rupees.

III. And it is hereby enacted, that from and after the day aforesaid no person shall under any pretence, device or description whatsoever agree to pay any sum, or to deliver any goods, or to do or forbear doing any thing for the benefit of any person, whether with or without consideration, on any event or contingency relative or applicable to the drawing of any ticket, lot, number, or figure in any such Lottery, or shall publish any proposal for any of the purposes aforesaid, and any person offending in any of the matters mentioned in this Section shall for every such offence upon conviction before a Justice of the Peace or Magistrate, be punished by fine not exceeding 1000 Rupees.

IV. And it is hereby enacted, that every fine which shall be incurred under the provisions of this Act shall be applied one half to the use of Government and the other half to the use of the Informer or Informers.

Ordered, that the Draft now read be published for general information.

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

প্রত্যেক অপরাধের নিমিত্ত তাহার ৫০০০৲ টাকার অনধিক জরীমানা হইবেক ইতি।

৩ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে উক্ত তারিখঅবধি এবং তাহার পর কোন ব্যক্তি ঐরূপ কোন সুর্ত্তির কোন টিকিট কি লাট কিম্বা নম্বর অথবা অঙ্ক খেলার দ্বারা তুলিবার নিমিত্ত বা তৎসম্পর্কে কোন ঘটনা বা সংযোগ উপলক্ষে কোন ছল বা প্রতারণার দ্বারা কি কোন প্রকারে কিছু টাকা দিবেক না বা কোন দ্রব্য দাখিল করিবেক না কিম্বা বেতন লইয়া বা বেতন বিনা কোন ব্যক্তির লাভের নিমিত্ত কোন কর্ম্ম করিবেক না বা করিতে ক্ষান্ত হইবেক না কিম্বা উক্ত কোন কারণে কোন প্রস্তাব ঘোষণা করিবেক না। এবং এই ধারার মধ্যের লিখিত বিষয়ে যে ব্যক্তি অপরাধ করে তাহার দোষ জুষ্টিস অফ দি পীস কি মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে সাব্যস্ত হইলে প্রত্যেক অপরাধের নিমিত্ত ১০০০৲ টাকার অনধিক জরীমানা হইবেক ইতি।

৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের বিধির অনুসারে যে সকল জরীমানা হয় তাহার অর্দ্ধেক সরকারে দাখিল হইবেক অপর অর্দ্ধেক গোয়েন্দাকে বা গোয়েন্দারদিগকে দেওয়া যাইবেক ইতি।

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## NOTIFICATIONS.

### APPOINTMENTS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

THE 29TH DECEMBER, 1843.

Kazee Naziroodeen, Moonsiff of Howla, Zillah Chittagong, to be Moonsiff of Kotulpore, West Burdwan.

Baboo Gobindchand Bose, (who has obtained a diploma) to be Moonsiff of Howla, Zillah Chittagong.

J. HAWKINS, *Register.*

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের নিয়োগ।

১৮৪৩ সাল ২৯ ডিসেম্বর।

জিলা চাটিগাঁয় হাওলা স্থানের মুনসেফ শ্রীযুত কাজী নাজিরুদ্দীন পশ্চিম বর্দ্ধমানের কোতলপুরের মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু গোবিন্দচাঁদ বসু জিলা চাটিগাঁর হাওলা স্থানের মুনসেফ হইবেন।

জে হকিন্স। রেজিষ্টর।

## CIVIL APPOINTMENTS.

No. 17.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

APPOINTMENTS.

*The 30th December*, 1843.

Reverend W. T. Humphrey to be Assistant Chaplain at Kyouk Phyoo and Akyab in Arracan.

*The 3rd January*, 1844.

Mr. Arthur Pigou to be Assistant to the Magistrate and to the Collector of Patna.

*The 4th January*, 1844.

J. W. Templer, Esq., Baboo Tarnee Persad Mookerjea, Baboo Kishen Persad Pautuck, and Joynarain Doss, to be Members of the Ferry Fund Committee of the District of West Burdwan (Bancoorah.)

Mr. H. J. [illegible]rnton to be Civil Assistant Surgeon at Sylhet, [illegible] McConnochie deceased.

## রাজকর্ম্মে নিয়োগ।

১৭ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৩ সাল ৩০ ডিসেম্বর।

শ্রীযুত ডবলিউ টি হম্ফ্রি সাহেব আরাকানে কৈউক ফিউ এবং আক্যাবের আসিষ্টান্ট ধর্ম্মোপদেশক হইবেন।

১৮৪৪ সাল ৩ জানুআরি।

শ্রীযুত আর্থর পিগু সাহেব পাটনার মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট হইবেন।

১৮৪৪ সাল ৪ জানুআরি।

শ্রীযুত জে ডবলিউ টেম্প্লর সাহেব ও শ্রীযুত বাবু তারিণীপ্রসাদ মুখুয্যা ও শ্রীযুত বাবু কৃষ্ণপ্রসাদ পাঠক ও শ্রীযুত জয়নারায়ণ দাস পশ্চিম বর্দ্ধমান জিলা অর্থাৎ বাঁকুড়াতে খেয়ারার নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয়করণের কমিটির মেম্বর হইবেন।

মাক্কনকি সাহেবের মৃত্যু হওয়াতে শ্রীযুত এচ জে থর্ণ্টন সাহেব শিলেটের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক হইবেন।

Mr. W. P. Goad to officiate as Collector of Monghyr until further orders, vice Mr. W. Vansittart.

### NOTIFICATIONS.

*The 26th December*, 1843.

Messrs. C. Horne and T. B. Mactier have been permitted to proceed to Midnapore and prosecute their Studies of the Oriental Languages, the former under the superintendence of the Officiating Judge, and the latter under the superintendence of the Officiating Special Deputy Collector of that Station.

Mr. C. Fraser, of the Civil Service, embarked for England on board the Steam Ship "Bentinck," which vessel was left by the Pilot at Sea on the 16th instant.

*The 30th December*, 1843.

Lieut. W. H. Oakes, 1st Class Assistant Agent, Governor General South Western Frontier, Maunbhoom Division, made over charge of the current duties of his office to the Principal Sudder Ameen of that Station on the 27th instant.

Mr. F. A. Lushington, Officiating Deputy Collector of Pubna, resumed charge of the Treasury of that District from Mr W. Grey, Assistant Deputy Collector, on the 25th instant.

Mr. F. Cardew, Civil and Sessions Judge of Beerbhoom, received charge of the current duties of his Office from the Principal Sudder Ameen of that District on the 28th instant.

Mr. E. DaCosta, Principal Sudder Ameen of Patna, joined his Station and took charge of his duties on the 24th instant.

*The 4th January*, 1844.

Moulvie Mahomed Rafik, Additional Principal Sudder Ameen of Patna, joined his Station, and took charge of his duties on the 29th ultimo.

Captain A. P. Phayre, Senior Assistant Commissioner of Arracan of the District of Sandoway, re-assumed charge of his office from Lieut. H. Hopkinson on the 12th ultimo.

### LEAVE OF ABSENCE.

*The 5th January*, 1844.

Mr. H. Palmer, Superintendent of Stamps, for one month, from the 10th instant, under Section XI. of the Revised Rules, dated the 17th May last.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

শ্রীযুত ডবলিউ বানসিটার্ট সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত ডবলিউ পি গোড সাহেব অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত মুঙ্গেরে কালেক্টরী কর্ম্ম করিবেন।

### বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ২৬ ডিসেম্বর।

শ্রীযুত সি হর্ণ সাহেব ও শ্রীযুত টি বি মাকটিয়র সাহেব মেদিনীপুরে গমনপূর্ব্বক পূর্ব্বোক্ত সাহেব ঐ স্থানের একটিং জজ সাহেবের এবং শেষোক্ত সাহেব একটিং স্পেসিয়ল ডেপুটী কালেক্টর সাহেবের অধীনে এতদ্দেশীয় ভাষা শিখিতে অনুমতি পাইয়াছেন।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত সি ফ্রেজর সাহেব বেণ্টিঙ্ক নামক বাষ্পীয় জাহাজের দ্বারা ইঙ্গলণ্ডে গমন করিয়াছেন। ঐ জাহাজ বর্ত্তমান মাসের ১৬ তারিখে আড়কাটি সমুদ্রপথে ছাড়িয়া আইসে।

১৮৪৩ সাল ৩০ ডিসেম্বর।

দক্ষিণপশ্চিম অঞ্চলে মানভূম জিলাতে শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের প্রথম শ্রেণীর আসিষ্টাণ্ট শ্রীযুত লেপ্টেনেণ্ট ডবলিউ এচ ওক্স সাহেব বর্ত্তমান মাসের ২৭ তারিখে আপনার কাছারীর চলিত কর্ম্মের ভার ঐ স্থানের প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করেন্।

পাবনার একটিং ডেপুটী কালেক্টর শ্রীযুত এফ এ লশিংটন সাহেব বর্ত্তমান মাসের ২৫ তারিখে আসিষ্টাণ্ট ডেপুটী কালেক্টর শ্রীযুত ডবলিউ গ্রে সাহেবের স্থানে ঐ জিলার খাজানাখানার ভার পুনর্গ্রহণ করেন্।

বীরভূমের সিবিল ও সেশন জজ শ্রীযুত এফ কার্ডিউ সাহেব বর্ত্তমান মাসের ২৮ তারিখে ঐ জিলার প্রধান সদর আমীনের স্থানে আপন সিবিশ্‌তার চলিত কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন।

পাটনার প্রধান সদর আমীন শ্রীযুত ই ডাকষ্টা সাহেব বর্ত্তমান মাসের ২৪ তারিখে স্বীয় কর্ম্ম স্থানে পঁহুছিয়া কর্ম্ম গ্রহণ করেন্।

১৮৪৪ সাল ৪ জানুআরি।

পাটনার অতিরিক্ত প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী মহম্মদ রফিক গত মাসের ২৯ তারিখে আপন কর্ম্ম স্থানে গমনপূর্ব্বক কর্ম্ম গ্রহণ করেন্।

সান্দওয়ে জিলাতে আরাকাণের কমিস্যনর সাহেবের প্রধান আসিষ্টাণ্ট শ্রীযুত কাপ্তান এ পি ফের সাহেব গত মাসের ১২ তারিখে শ্রীযুত লেপ্টেনেণ্ট এচ হপকিন্‌সন সাহেবের স্থানে আপনার কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন্।

### ছুটী।

১৮৪৪ সাল ৫ জানুআরি।

ইষ্টাম্পের সুপারিণ্টেণ্ডেণ্ট শ্রীযুত এচ পামর সাহেব গত মে মাসের ১৭ তারিখের সংশোধিত বিধানের ১১ ধারানুসারে বর্ত্তমান মাসের ১০ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

## GOVERNMENT ADVERTISEMENTS.

## গবর্ণমেণ্টের ইশতিহার।

### SALT.

### নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে সন ১৮৪৪ সাল তারিখ ১১ জানুআরি রোজ বৃহস্পতিবার বেলা দুই প্রহর এক ঘণ্টার পূর্ব্বে যে কোন সময়ে হউক নীচের লিখিত মোবাজি নেমক যাহা মোং শালিখার সরকারী গোলায় মৌজুদ আছে তাহার খরিদের জন্য দরখাস্ত সিল মোহর বন্দকরা এই দপ্তরে আনায় লওয়া যাইবেক তদনন্তর ঐ নেমকের দর শ্রীযুত সাহেবান আলিসান বোর্ড পরমিট নেমক ও আফমের হুকুমানুসারে নির্দ্ধারিত হইবেক ঐ সকল দরখাস্তে ফিশত মোন নেমকের উপর যে ব্যক্তি যত মূল্য দিতে চাহিবেক তাহা কোম্পানির টাকায় লিখিতে হইবেক আর ঐ দরখাস্তের উপর এমত জিকির থাকিবেক যে কটক পাঙ্গা নেমকের বাবৎ দরখাস্ত এবং দরখাস্তের শিরনামার উপর দরখাস্তকারি অথবা তাহার মোক্তার কিম্বা তাহার গোমাস্তার নাম লিখিত থাকিবেক ও দরখাস্ত খুলিবার নিরূপিত সময়ে দরখাস্তকারি অথবা তাহার মোক্তার কিম্বা গোমাস্তা কেহ এক জন উপস্থিত না থাকিলে

দরখাস্ত খোলা যাইবেক না এবং দরখাস্তের মাতবরির জন্য এক২ শত টাকা আমানতের স্বরূপ দাখিল করিতে হইবেক তদ্ব্যতীত কোন দরখাস্ত মাতবর জ্ঞান করা যাইবেক না ঐ ১০০৲ টাকা যে ব্যক্তির দরখাস্ত মঞ্জুর হইবেক তাহার নামে এই নেমক খরিদের হিসাবে জমা হইবেক কিম্বা দরখাস্ত মঞ্জুর না হইলে ফেরত দেওয়া যাইবেক।

যে সকল ব্যক্তি নেমক খরিদের জন্য দরখাস্ত করিবেক তাহারদিগের উচিত যে দরখাস্ত করণের পূর্ব্বে ঐ নেমকের নমুনা মোং শালিখার গোলায় স্বচক্ষে দেখিয়া নেমকের রকম বুঝিয়া আপনার খাতিরজমামতে দরখাস্ত করে ইতি।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজিয়ে নেমক |
|---|---|---|---|
| কটক পাঙ্গা নেমক | শালিখা | ১২৪৭ সাল | ১০৬৪৩/ মোন |

বিমোজিব হুকুম সাহেবান আলিসান বোর্ড পরমিট নেমক ও আফিম ইতি সন ১৮৪৪ তারিখ ৫ জানুআরি।
এচ টরেন্স। সেক্রেটারী।

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম হিজলীর সরকারী গোলায় নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| হিজলী | কৃষ্ণনগর | ১২৪৮ সাল | মোন১০০০০০/ | কোং টাকা ৪০০৲ |

বোর্ড পরমিট নেমক ও আফিম তাং ৬ জানুআরি সন ১৮৪৪ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

---

বাকীজাত নেমক সন ১৮৪৩ সাল তারিখ ৩০ নবেম্বর।

হিজলী।

| | | |
|---|---|---|
| ঘাট দক্ষিণ কালীনগর | ১২৪৭ সাল | ১২৩০/ মোন |
| ঐ ঐ | ১২৪৮ | ৭১০৫৭৩॥০ |
| ঐ ঐ | ১২৪৯ | ৫২৮২৮৮/ |
| গাছা নেমক | ” | ৬১৯৮/ |
| উত্তর কালীনগর | ১২৪৭ | ৮৩০২৭/ |
| ভেরোপাইকা | ১২৪৮ | ১৭৬৬০১/ |
| ঐ | ১২৪৯ | ৩০৪৫০৬/ |
| গাছা নেমক | ” | ২০৫৭/ |
| কৃষ্ণনগর | ১২৪৮ | ২৩৮১৯৩/ |
| ঐ | ১২৪৯ | ৩০৬৩১২/ |
| গাছা | ” | ৩০২৬/ |
| রামনগর | ১২৪৮ | ৭০০৮/ |
| ঐ | ১২৪৯ | ২৩৪১৭৬/ |
| গাছা নেমক | ” | ২০৬৮॥০ |
| **তমলুক** | | |
| নারায়ণপুর | ১২৪৮ | ১৯৮২৫৪/ |
| ঐ | ১২৪৯ | ৪৩৯৪৭৮/ |
| ক্রোকী নেমক | ” | ১৩।২ |
| **২৪ পরগনা** | | |
| নারায়ণপুর বাহিরবুনি | ১২৪৮ | ১১২৩/ |
| ঐ ঐ | ১২৪৯ | ৫৫১৭॥০ |
| ঐ তফাল | ১২৪৮ | ৯৪৮৭।০ |
| ঐ ঐ | ১২৪৯ | ২৭৩০৩৬৵০ |
| বেঁওতা | ১২৪৮ | ৫৩২॥০ |
| ঐ | ১২৪৯ | ২৯০১/৪ |

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৪। ৯ জানুআরি।]

| | | |
|---|---|---|
| শ্রীযুত প্রিন্সেপ সাহেবের নারায়ণপুর ১ পহিলা রকম | ১২৪৮ | ৩৬৫/ |
| ঐ ঐ ঐ | ১২৪৯ | ২৭৫৮/ |
| ঐ ঐ ২ দোসরা রকম | ১২৪৪ | ২।১ |
| ঐ ঐ ঐ | ১২৪৮ | ৯৮।৵ |
| ঐ ঐ ঐ | ১২৫০ | ১২৯৭/ |
| ডাইমন হারবর | ১২৪৭ | ২৮৭২/৫ |
| ঐ | ১২৪৮ | ১০২২/ |
| ঐ | ১২৪৯ | ১৯৫৪২/ |
| বারুতি | ১২৪৮ | ৩১৬।০ |
| ঐ | ১২৪৯ | ৫২৮৫৭/ |
| চট্টগ্রাম | | |
| সদর ঘাট | ১২৪৯ | ৩০৪৪৩॥০ |
| আরাকীন পাঙ্গা | ১৮৪৩। ৪৪ | ১৬২৫/ |
| ক্রোকী পাঙ্গা | " | ।৫ |
| নেজামপুর ডোমখালি | ১২৪৯ | ১৫৭৬১৪।০ |
| ক্রোকী নেমক | " | ৩॥৫ |
| শালিখা। | | |
| মান্দ্রাজ পরমিট নেমক | ১৮৪১। ৪২ | ১৩০৯৪/ |
| ঐ ঐ | ১৮৪২। ৪৩ | ৬০৪৫২১৸৫ |
| ঐ ঐ | ১৮৪৩। ৪৪ | ৫৬৮৭০৮/ |
| গুঁড়া নৈন্ধব ইনক্রিরিয়র | ১৮৪০। ৪১ | ১৬৮/ |
| ক্রোকী করকচ | ১৮৪২। ৪৩ | ১৪।১ |
| ঐ ঐ | ১৮৪৩। ৪৪ | ১৪।০ |
| ঐ নৈন্ধব | ১৮৪২। ৪৩ | ।৬। |
| ঐ ঐ | ১৮৪৩। ৪৪ | ৸১ |
| কটক পাঙ্গা | ১২৪৭ | ১০৬৪৬/ |
| ঐ ঐ | ১২৪৮ | ৯২২৮৪৸০ |
| ঐ ঐ | ১২৪৯ | ৫৯৬০১/ |
| খোরদা পাঙ্গা | ১২৪৬ | ২২।৪ |
| ঐ ঐ | ১২৪৮ | ৬৬৮২৭/৯ |
| বালেশ্বর পাঙ্গা | ১২৪৭ | ১৪৪/৫॥ |
| ঐ ঐ | ১২৪৮ | ১৩৭৮৫৭॥১॥ |
| ঐ ঐ | ১২৪৯ | ৯১২৯০॥০ |
| বালিয়াঘাটা পাঙ্গা নেমক | " | ৫১১২/ |
| ক্রোকী পাঙ্গা | ১৮৪২। ৪৩ | ৩৩।১৸ |
| ঐ ঐ | ১৮৪৩। ৪৪ | ৩৬।৩॥ |

বিমোজিব হুকুম সাহেবান আলিশান বোর্ড পরমিট নেমক ও আফিম ইতি সন ১৮৪৩ সাল তারিখ ২২ ডিসেম্বর।

এচ টরেন্স। সেক্রেটারী।

## LAND ADVERTISEMENTS. ভূমিবিষয়ক ইশ্‌তিহার।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে এড়োআলি সাকিনের রামযাদব মুখোপাধ্যায় এক কিতা দরখাস্ত এই প্রার্থনার গুজরায় যে পরগনে খড়গ্রামের রকম ।৵৮ গণ্ডা যাহার সদর জমা ২৩৭০৸/৯ পাই গুরুদয়াল রায় ও বেণিমাধব ও উত্তমকুমারী ও আবদুলহাকিম ও শম্ভুনাথ ও মজহরের পিতামহ ধর্ম্মদাস মুখোপাধ্যায়প্রভৃতির নামে এই কালেক্টরীতে সরিকান এজমালে তাতদ লেখা যায় উক্ত তাতদের মধ্যে কীশমত জটারপুর ও পার্ব্বতীপুরের রকম ৶৪ গণ্ডা যাহার সদর জমা ৪৯৲৪ পাই ও এড়ো কীশমত এড়োআলির রকম ৶৪ গণ্ডাকে ষোলোআনা করিয়া তাহার রকম ৴ আনা যাহার সদর জমা ১৩৲৭ পাই মোট হরদো তাতদে ৬২৵২ পাই মজহরের পিতামহ উক্ত ধর্ম্মদাস মুখোপাধ্যায়ের নামে আছে মজহরের পিতামহেরা চারি সহোদর ঐ তাতদ চারি অংশ করিয়া লইয়া সকলে আপন২ রকম অংশ মত দখিলকার ছিল মজহরের পিতামহের ভ্রাতা বিশ্বনাথ মুখুয্যের রকম ।০ চারিআনা যাহার সদর জমা ১৫॥৬ পাই মধ্যে সেওয়ায় এড়োআলির অংশ বাদে উক্ত জটারপুর ও পার্ব্বতীপুরের রকম ।০ চারি আনা যাহার সদর জমা ১২।১ পাই মজহর খরিদ করিয়া দখল করিয়াছে আর মজহরের পিতামহের দুই পুত্র তাহাতে মজহরের খুড়া রামদয়াল মুখোপাধ্যায়ের রকম ৶ আনা যাহার সদর জমা ৭৸৬ পাই আপন খুড়ার পুত্র রামলাল মুখোপাধ্যায়ের নিকট খরিদ করিয়া দখিলকার আছেন আর আপন পিতা রামধন মুখোপাধ্যায়ের রকম ৶ আনা যাহার সদর জমা ৭৸৬ পাই তাহাতে মজহর দখিলকার আছে একুনে ২৭৸৭ পাই তাতদে মজহরের পিতামহ ধর্ম্মদাস মুখোপাধ্যায় আর বিশ্বনাথ মুখোপাধ্যায়ের নাম খারিজে মজহরের নাম জারী করা যায় এমতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে উক্ত রকমহায় সেওয়ায় মজহর অন্য কেহ দাবিদার থাকে তবে ১৫ রোজ মধ্যে হুজুরে হাজির হইয়া তাহার দরখাস্ত করে নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এবিষয় সকলকে জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ২০ ডিসেম্বর মং সন ১২৫০ তারিখ ৬ পৌষ।

*Moorshedabad Collectorate, 20th December, 1843.* W. J. H. MONEY, *Collector.*

---

এস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে মজিয়াপুর সাকীনের রাধা বিবি এক কিতা দরখাস্ত এই প্রার্থনায় হুজুরে গুজরাইতেছে যে কীশমত মৌজে কনকপাড়া যাহার সদর জমা ২৪৬৶/২ পাই সরকারের বাকী আদায় কারণ নীলাম হওয়াতে নন্দলাল রায় নীলামে খরিদ করিয়া পণবাকীর বেবাক টাকা দাখিল করিলে

[*Government Gazette, 9th January, 1844.*]

পর মজহুরা উক্ত মহাল উক্ত নীলাম খরিদারের নিকট খোদ কওয়ালার খরিদ করিয়াছে অতএব মহাল মজকুর উক্ত নীলাম খরিদারের নাম তবদিলে মজহুরের নাম জারী করা যায় এমতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে দেওয়ার মজহুরা অন্য কেহ উক্ত মহালের দাবিদার থাকে তবে ১৫ রোজ মধ্যে হজুরে হাজির হইয়া তাহার দরখাস্ত করে ... মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩ সাল তাং ২৭ ডিসেম্বর মোতাবেক সন ১২৫০ সাল তারিখ ... পৌষ।

*Moorshedabad Collectorate, 27th December, 1843.* W. J. H. Money, *Collector.*

## INSOLVENT COURT. / যোত্রহীনেরদের আদালত।

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of BACHARAM TAKOOR, late of Mutchooah Bazar, in the Town of Calcutta, Writer, and now a prisoner for Debt in the Common Jail of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the reign of his late Majesty King George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard in the said Court, on Saturday, the Third day of February next.

The names of the Creditors of the said BACHARAM TAKOOR, appear in a Schedule filed with his said Petition in the Office of the chief Clerk of the said Court, to which any Creditors may refer.

C. Strettell,
*Attorney for the Insolvent.*

Calcutta, 2d January, 1844.

NOTICE is hereby given that by an order of the said Court, in the matters of NEELCOMUL CHOWDRY and DOORGADASS CHOWDRY, (lately residing at Simlah, in the Town of Calcutta, and heretofore carrying on trade and business in copartnership together as Merchants and Traders in the New China Bazar, in Calcutta, and now residing at Konenagore in the Zillah Hooghly, in the province of Bengal, against whom an adjudication of Insolvency was made and pronounced on the Second day of December 1843, on the Petition of Joynarain Rooder and Kristnomohun Mundale, Creditors, and which said Insolvents are seeking the benefit of an Act of the Ninth year of the Reign of his late Majesty, King George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies,) are appointed to be heard in the said Court, on Saturday the second day of March next.

The names of the Creditors of the said Insolvents now appear in a Schedule filed in the Office of the chief Clerk of the said Court, to which any Creditor may refer.

G. Henderson,
*Attorney for the Insolvents.*

Calcutta, 5th January 1844.

### শহর কলিকাতার যোত্রহীন ঋণিরদের পরিত্রাণার্থ আদালত।

সকলকে খবর দেওয়া যাইতেছে যে এই আদালতের হুকুমানুসারে যে শহর কলিকাতার মেছুয়া বাজার সাকিনের

**শ্রীবেচারাম ঠাকুরের**

নামে নালিশ হয় তিনি পূর্ব্বে মেছুয়া বাজারের সাকিনে বাসিন্দা ছিলেন এক্ষণে শহর কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ গত রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষের সকল অক্ষম ঋণিরদিগের উপকারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধারের নিমিত্তে প্রার্থনা করেন ঐ দরখাস্ত শ্রবণের নিমিত্ত আগামি ৩ ফিব্রুআরি শনিবার দিবস আদালতে নির্দ্ধারিত হইয়াছে।

ঐ শ্রীবেচারাম ঠাকুরের মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া দরখাস্তসম্বলিত ঐ আদালতের প্রধান ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দপ্তরখানায় গিয়া দেখিবেন ইতি।

সি ষ্ট্রেটেল। ইনশালবেন্টের উকীল।

কলিকাতা ২ জানুআরি সন ১৮৪৪।

---

সকলকে খবর দেওয়া যাইতেছে যে ঐ আদালতের হুকুমানুসারে শহর কলিকাতার

**নীলকমল চৌধুরী এবং দুর্গাদাস চৌধুরী**

যাঁহারা উক্ত শহরে সিমলায় বাস করিয়া নূতন বাজারে কারবার করিতেন এক্ষণে সুবে বাঙ্গালার জেলা হুগলীর অন্তঃপাতি কোণনগরে আছেন তাঁহারদের মহাজন জয়নারায়ণ রুদ্র ও কৃষ্ণমোহন মণ্ডল ইঁহারদের দরখাস্ত গত ২ ডিসেম্বর ১৮৪৩ আদালতে শুননি হইয়া এডজিউ ডিকেসিয়ন নামক অর্ডরের হুকুম প্রমাণ উক্ত দেউলিয়া নীলকমল চৌধুরী ও দুর্গাদাস চৌধুরী তাঁহারদের বিষয় সম্পত্তির সিডিউল উক্ত আদালতে দাখিল করিয়াছেন ঐ সিডিউল শুননির দিন স্থির আগামি ২ মার্চ তারিখে হইয়াছে।

উক্ত সিডিউলের মহাজনদিগের নাম সকল লিখিয়াছে যাঁহার দেখিবার ইচ্ছা হয় চিফ ক্লার্কের আফিসে গিয়া দেখিবেন।

জি হেণ্ডারসন। ঐ ইনশালবেন্টের উকীল।

কলিকাতা ৫ জানুআরি ১৮৪৪।

---

## বিজ্ঞাপন।

জ্ঞাপন করা যাইতেছে যে শ্রীরামপুরে শ্রীমনোহর মিস্ত্রির ছাপাখানায় নবদ্বীপসমতা নূতন পঞ্জিকা উত্তম কাগজে মুদ্রাঙ্কিতা হইয়া প্রস্তুতা হইয়াছে মূল্য ॥০ আট আনামাত্র।

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৪। ৯ জানুআরি।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান ক্লার্কমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।



# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, JANUARY 16, 1844.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৪ সাল ১৬ জানুআরি।

## DRAFTS OF ACTS.

FORT WILLIAM,
HOME DEPARTMENT.
LEGISLATIVE.

THE 6TH JANUARY, 1844.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 6th January, 1844.

ACT No. —— OF 1844.

***An Act for authorising the institution of Suits in the Courts of Principal Sudder Ameens and Sudder Ameens.***

I. It is hereby enacted, that within the Territories subject to the Presidencies of Fort William in Bengal, Fort St. George and Bombay, all Suits within the competency of a Principal Sudder Ameen or Sudder Ameen to decide, shall ordinarily be instituted in the Courts of those Officers respectively.

II. Provided nevertheless, and it is hereby enacted, that it shall be competent to a Zillah or City Judge to withdraw such Suits from the Court in which they may have been instituted and to try them himself, or to refer them for trial to any other Court subordinate to his authority, and competent in respect to the value of the Suit whenever he may see sufficient reason for so doing.

III. And it is hereby enacted, that whenever there shall be more than one Principal Sudder Ameen, or more than one Sudder Ameen attached to the Court of any Zillah or City Judge, and not having any special local jurisdiction, it shall be the duty of such Judge to appoint from time to time the several Moonsiffs' divisions which shall constitute the special local jurisdiction of each of such Principal Sudder Ameens and Sudder Ameens, and that each of such Principal Sudder Ameens

## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৪ সাল ৬ জানুআরি।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৪ সালের ৬ জানুআরি তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৪ সাল —আক্ট।

প্রধান সদর আমীনেরদের এবং সদর আমীনেরদের আদালতে মোকদ্দমা উপস্থিত করণের অনুমতি দেওনার্থ আইন।

১ ধারা। ইহাতে হুকুম হইল যে বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়ম রাজধানীর ও মান্দ্রাজের এবং বোম্বাই-য়ের অধীন দেশের মধ্যে প্রধান সদর আমীন ও সদর আমীন যে সকল মোকদ্দমার বিচার করিতে পারেন্ সেই সকল মোকদ্দমা সামান্যতঃ ঐ২ বিচারকের আদালতে উপস্থিত করা যাইবেক ইতি।

২ ধারা। পরন্তু ইহাতে হুকুম হইল যে জিলা কি শহরের জজ সাহেব যদি উপযুক্ত হেতু দেখেন তবে যে আদালতে উক্ত প্রকার মোকদ্দমা উপস্থিত হইয়াছে ঐ আদালতহইতে তিনি সেই মোকদ্দমা তলব করিয়া আপনি তাহার বিচার করিতে পারেন্ অথবা মোকদ্দমার মূল্য বুঝিয়া আপনার অধীন অন্য যে আদালতে তাহার বিচার হইতে পারে এমত কোন আদালতে বিচারার্থ সোপর্দ্দ করিতে পারেন্ ইতি।

৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে কোন জিলা বা শহরের জজ সাহেবের আদালতের সম্পর্কে যদি একের অধিক প্রধান সদর আমীন কিম্বা একের অধিক সদর আমীন নিযুক্ত থাকেন্ এবং তাঁহারদের কোন বিশেষ এলাকা নির্দ্দিষ্ট না থাকে তবে ঐ জজ সাহেবের উচিত যে যে কএক মুনসেফের এলাকা লইয়া প্রত্যেক প্রধান সদর আমীন এবং সদর আমীনেরদের বিশেষ এলাকা হইবেক তাহা সময়ক্রমে নিরূপণ করেন্ এবং যে ভূমি বা অন্য প্রকার স্থাবর সম্পত্তির বিষয়ে মোকদ্দমা হয় তাহা যদি ঐ বিশেষ এলাকার মধ্যে থাকে তবে অন্যান্য

and Sudder Ameens shall be empowered to take cognizance of all such Suits as are mentioned in Section I. of this Act, provided the landed or other real property to which the Suit may relate shall be situated, or in all other cases the cause of action shall have arisen, or the defendant at the time when the Suit may be commenced shall reside as a fixed inhabitant within the limits of such local jurisdiction as aforesaid.

IV. And it is hereby enacted, that it shall be competent to the Zillah or City Judge to receive a Summary Appeal from the orders of any Principal Sudder Ameen or Sudder Ameen, rejecting any Original Suit cognizable by him, and that all Rules applicable to Summary Appeals from orders dismissing Original Suits on the ground of any default shall be applicable to the Summary Appeals given by this Act.

V. And it is hereby enacted, that in all Suits which in respect to value are cognizable by a Sudder Ameen, the same Stamps shall be sufficient in any other Court as would have been sufficient in the Court of a Sudder Ameen.

---

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first Meeting of the Legislative Council of India, after the 6th day of April, 1844.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of India.*

## CIRCULAR ORDERS OF THE SUDDER NIZAMUT ADAWLUT.

No. 28.

*To the Several Criminal Authorities in the Regulation and Extra-Regulation Districts in the Lower Provinces.*

I am directed to inform you that the instructions contained in my Circular Letter, No. 26, dated 25th ultimo, appearing to the Court calculated, to induce a greater prolixity of detail, than is either desirable, or necessary to the efficient supervision of the Criminal administration, have been cancelled. You will be pleased accordingly to expunge from the copy of the Rules furnished for the use of your office, both the 73d Paragraph, as it originally stood, and the emendation subsequently directed, and to substitute the following Paragraph.

PART VI.

73. In this part are to be entered, with the particulars "indicated by the headings of the several Columns, persons, who may be required to "furnish security or penal recognizances, to keep "the peace on *conviction* of any specific offence, "conformably to the provisions of Clause 1, Section 2, Regulation IV. of 1825, and the interpre-

গতিকে যদ্যপি নালিশের হেতু সেই এলাকার মধ্যে হইয়া থাকে অথবা মোকদ্দমা উপস্থিত হওনের সময়ে সেই এলাকার মধ্যে যদি আসামী বাস করে তবে ঐ প্রত্যেক প্রধান সদর আমীন এবং সদর আমীন এই আইনের ১ ধারার নির্দ্দিষ্ট সকল প্রকার মোকদ্দমা শুনিতে পারেন্ ইতি।

৪ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে প্রধান সদর আমীন কি সদর আমীন প্রথমত উপস্থিতহওয়া যে মোকদ্দমার বিচার করিতে পারেন্ তাহা যদি অগ্রাহ্য করেন্ তবে তাঁহার অগ্রাহ্য করণের হুকুমের উপর জিলা কি শহরের জজ সাহেব এক সরাসরী আপীল লইতে পারেন্ এবং ক্রটিপ্রযুক্ত প্রথমত উপস্থিতহওয়া মোকদ্দমা ডিসমিস করণের হুকুমের উপর সরাসরী আপীল হইলে যে সকল বিধান খাটে সেই সকল বিধান এই আইনক্রমে নির্দ্দিষ্ট সরাসরী আপীলের বিষয়েও খাটিবেক ইতি।

৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে মূল্য বুঝিয়া সদর আমীন যে সকল মোকদ্দমার বিচার করিতে পারেন্ সেই সকল মোকদ্দমাতে সদর আমীনের আদালতে যে মূল্যের ইষ্টাম্প কাগজের ব্যবহার হইত সেই মূল্যের ইষ্টাম্প অন্য আদালতেও ব্যবহার হইবেক ইতি।

---

হুকুম হইল যে একণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ৬ আপ্রিল তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম যে বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।
John C. Marshman, *Bengalee Translator.*

## সদর নিজামৎ আদালতের সরক্যুলর অর্ডর।

২৮ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের আইনের অধীন এবং আইন বহির্ভূত জিলার শ্রীযুত ফৌজদারীর কার্য্যকারক সাহেব বরাবরেষু।

সদর আদালতের সাহেবেরা বোধ করেন্ যে গত মাসের ২৫ তারিখের ২৬ নম্বরী আমার সরক্যুলর পত্রেতে যে হুকুম দেওয়া গিয়াছিল তাহাতে বৃত্তান্তের অতি বাহুল্য হইবেক এবং ফৌজদারী কর্ম্মের উত্তমরূপে তত্ত্বাবধারণ করণার্থ এত বৃত্তান্তের প্রয়োজন নাই এবং বাঞ্ছনীয়ও নয় সেই নিমিত্ত সেই পত্রের হুকুম রদ হইল। অতএব তোমার সিরিশতার ব্যবহারের নিমিত্ত বিধানের যে নকল দেওয়া গিয়াছিল তাহার ৭৩ দফা প্রথমে যেমত লেখা ছিল এবং পরে যেরূপে শুধরাণ গেল উভয় কাটিয়া তাহার পরিবর্ত্তে নীচের লিখিত দফা লিখিবা।

ষষ্ঠ ভাগ।

৭৩ দফা। প্রত্যেক ঘরের শিরোভাগে যে সকল বিশেষ বিষয় নির্দ্দিষ্ট হইয়াছে তাহার সঙ্গে ১৮২৫ সালের ৪ আইনের ২ ধারার ১ প্রকরণের বিধানমতে এবং ৮৩১ নম্বরী আইনের অর্থেতে উক্ত আইনের অর্থক্রমে যে সকল লোকের কোন বিশেষ অপরাধ সাব্যস্ত হওয়াতে তাহারদের ফেয়ালজামিন কি মুচলকা

"tation of that enactment contained in Construc- "tion No. 831."

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 24th October, 1843.

No. 30.

*To the Session Judges in the Lower Provinces and the Commissioners in the Extra-Regulation Provinces.*

The Court desire that in future a note be entered in the Margins of the letters which accompany trials referred to the Nizamut Adawlut, and those called for by them, stating distinctly whether the defendants are in Jail, or at large on bail, and in the latter case, from what date.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 24th November, 1843.

## NOTIFICATIONS.

APPOINTMENT BY THE SUDDER DEWANNY ADAWLUT.

The 5th January, 1844.

Baboo Gopeemohun Ghose (who has obtained a diploma) to be Acting Moonsiff of Khundghose, Zillah East Burdwan, during the absence on leave of the incumbent, or until further orders.

J. Hawkins, *Register.*

## CIVIL APPOINTMENTS.

No. 27

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL

LEAVE OF ABSENCE.

*The 8th January* 1844.

Mr. J. Hawkins, Register of the Courts of Sudder Dewanny and Nizamut, for one month, from the 8th instant, on private affairs.

NOTIFICATIONS

*The 9th January*, 1844

Mr. H. Swetenham, Officiating Additional Judge of the 24-Pergunnahs, assumed charge of his office from Mr. F. Stainforth on the 3d instant

Mr. C. Cardew, Officiating Special Commissioner of the Cuttack Division, assumed charge of his office from Mr. H. B. Brownlow on the 1st instant.

Mr. J. F G Cooke, Civil and Sessions Judge of Dacca, received charge of the current duties of his office from the Principal Sudder Ameen of that District on the 26th ultimo

Mr E. H. Lushington, Joint Magistrate, received charge of the Magistracy of Jessore from Mr. R. Hampton on the 1st instant.

Mr. D. Macleod, Deputy Magistrate under Act XV. of 1843, of Tirhoot, assumed charge of his office on the 26th ultimo.

F. J. Halliday,

*Secy. to the Govt. of Bengal.*

[*Government Gazette, 16th January*, 1844.]

না করণের মুচলকা দিতে হয় তাহারদের নাম লিখিতে হইবেক।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২৪ অক্টোবর।

৩০ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সেশন জজ সাহেব এবং আইনবহির্ভূত প্রদেশের শ্রীযুত কমিস্যনর সাহেব বরাবরেষু।

সদর আদালতের সাহেবেরা হুকুম করিতেছেন যে উত্তর কালে সদর নিজামৎ আদালতে যে সকল মোকদ্দমা সোপর্দ্দ হয় কি তাহারা যে মোকদ্দমা তলব করেন তাহার সঙ্গে পাঠান সকল পত্রের এক পার্শ্বে স্পষ্টরূপে ইহা লিখিতে হইবেক যে আসামীরা জেলখানাতে আছে কি জামিন দিয়া খালাস হইয়াছে এবং যদি খালাস হইয়া থাকে তবে কোন্ তারিখ অবধি হইয়াছে।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২৪ নবেম্বর।

John C Marshman, *Bengalee Translator.*

## বিজ্ঞাপন।

সদর দেওয়ানী আদালতের নিযোগ।

১৮৪৪ সাল ৫ জানুআরি।

পূর্ব্ব বর্দ্ধমান জিলার খণ্ডঘোসের মুনসেফের অনুপস্থান কিম্বা অন্য হুকুম না হওনপর্য্যন্ত যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু গোপীমোহন ঘোষ ঐ স্থানের একটিং মুনসেফ হইবেন।

জে হকিন্স। রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

২৭ নম্বর

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবরনর সাহেবের হুকুম।

ছুটী।

১৮৪৪ সাল ৮ জানুআরি।

সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের রেজিষ্টর শ্রীযুত জে হকিন্স সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে বর্ত্তমান মাসের ৮ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৪ সাল ৯ জানুআরি।

চব্বিশপরগনার একটিং অতিরিক্ত জজ শ্রীযুত এচ সুইটনহাম সাহেব বর্ত্তমান মাসের ৩ তারিখে আপনার কর্ম্মের ভার শ্রীযুত এফ ষ্টেন্‌ফোর্থ সাহেবের স্থানে গ্রহণ করেন।

জিলা কটকের একটিং স্পেস্যিল কমিস্যনর শ্রীযুত সি কার্ডিউ সাহেব বর্ত্তমান মাসের ১ তারিখে আপনার কর্ম্মের ভার শ্রীযুত এচ বি ব্রৌণলো সাহেবের স্থানে গ্রহণ করেন্।

ঢাকার সিবিল ও সেশন জজ শ্রীযুত জে এফ জি কুক সাহেব গত মাসের ২৬ তারিখে ঐ জিলার প্রধান সদর আমীনের স্থানে আপন নিযুক্ততার চলিত কর্ম্মের ভার গ্রহণ করেন্।

জাইন্ট মাজিষ্ট্রেট শ্রীযুত ই এচ লশিংটন সাহেব বর্ত্তমান মাসের ১ তারিখে যশোহরের মাজিষ্ট্রেটী কর্ম্মের ভার শ্রীযুত আর হামটন সাহেবের স্থানে গ্রহণ করেন্।

১৮৪৩ সালের ১৫ আইনানুসারে ত্রিহুতের ডেপুটী মাজিষ্ট্রেট শ্রীযুত ডি মাক্লৌড সাহেব গত মাসের ২৬ তারিখে আপনার কর্ম্ম গ্রহণ করেন্।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

## APPOINTMENTS.

*The 18th December,* 1843.

Baboo Joyegopaul Bannerjee, Deputy Collector under Regulation IX. of 1833, in the 24-Pergunnahs, is promoted to the 2d grade.

*The 26th December,* 1843.

Mr. J. M. Sutherland, Deputy Collector under Regulation IX. of 1833, in Zillah Burdwan, is promoted to the 2d grade.

*The 9th January,* 1844.

Baboo Rampersaud Rai, Deputy Collector under Regulation IX. of 1833, in Cuttack, is promoted to the first grade.

The following Deputy Collectors under Regulation IX. of 1833, are promoted to the 2d grade:

Mr. G. Allan, Baboo Neelmoney Birm, Baboo Madhubanund Bose, of Southern Division of Cuttack, (Pooree.)

Baboo Radhabullub Das, Baboo Rajnarain Bysack, Baboo Sheebchunder Deb, Baboo Shamchunder Sirkar, Moulvie Abdool Roof, of Balasore.

Moulvie Ameer Bux Khan, Moulvie Mujeebooll̤ah Khan, Baboo Junardun Bose, Baboo Rughobind Das, Baboo Gooroopersaud Bose, Baboo Sree Ram Mitter, of Central Division of Cuttack.

## LEAVES OF ABSENCE.

*The 9th January,* 1844.

Mr. R. P. Harrison, Magistrate of Midnapore, for one month, on private affairs, making over charge of his office to Mr. W. B. Buckle, who will Officiate as Magistrate during his absence.

*The 12th January,* 1844.

Mr. T. Saudys, Officiating Civil and Sessions Judge of Purneah, for one month, on private affairs, from the date of delivering over charge of his office to Mr. Cathcart.

Mr. C. Garstin, Civil and Sessions Judge of Behar, preparatory to taking his Furlough from the 1st March next to the date of the sailing of the Steamer "Bentinck."

Mr. G. G Mackintosh, Magistrate and Collector of Cuttack, on urgent private affairs, for fifteen days, in extension of the leave of one month granted to him on the 13th November last.

## NOTIFICATIONS.

*The 9th January,* 1844.

Mr. C. Steer, Collector of Dinagepore, received charge of his Treasury from Baboo Obhoy Churn Mullick, Uncovenanted Deputy Collector on the 28th ultimo.

Mr. F. Skipwith, Officiating Civil and Sessions Judge of Tipperah, made over charge of the current duties of his office to the Principal Sudder Ameen of that District on the 1st instant.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্ণর সাহেবের হুকুম।

## নিয়োগ।

১৮৪৩ সাল ১৮ ডিসেম্বর।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে চব্বিশপরগণার ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু জয়গোপাল বাঁড়ুয্যা দ্বিতীয় শ্রেণীর ডেপুটী কালেক্টর হইয়াছেন।

১৮৪৩ সাল ২৬ ডিসেম্বর।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে জিলা বর্দ্ধমানের ডেপুটী কালেক্টর শ্রীযুত জে এম সথরলাণ্ড সাহেব দ্বিতীয় শ্রেণীর ডেপুটী কালেক্টর হইয়াছেন।

১৮৪৪ সাল ৯ জানুআরি।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে কটকের ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু রামপ্রসাদ রায় প্রথম শ্রেণীর ডেপুটী কালেক্টর হইয়াছেন।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে নীচের লিখিত ডেপুটী কালেক্টরেরা দ্বিতীয় শ্রেণীর ডেপুটী কালেক্টর হইয়াছেন।

কটকের দক্ষিণ অঞ্চলে অর্থাৎ পুরীতে শ্রীযুত জি আলান সাহেব ও শ্রীযুত বাবু নীলমণি ব্রহ্ম ও শ্রীযুত বাবু মাধবানন্দ বসু।

বালেশ্বরে শ্রীযুত বাবু রাধাবল্লভ দাস ও শ্রীযুত বাবু রাজনারায়ণ বসাক ও শ্রীযুত বাবু শিবচন্দ্র দেব এবং শ্রীযুত বাবু শ্যামচন্দ্র সরকার ও শ্রীযুত মৌলবী আবদুল রুফ।

কটকের মধ্যম অংশে শ্রীযুত মৌলবী আমীর বক্স খাঁ ও শ্রীযুত মৌলবী মজীবুল্লা খাঁ ও শ্রীযুত বাবু জনার্দ্দন বসু ও শ্রীযুত বাবু রঘুবিন্দ দাস ও শ্রীযুত বাবু গুরুপ্রসাদ বসু ও শ্রীযুত বাবু শ্রীরাম মিত্র।

## ছুটী।

১৮৪৪ সাল ৯ জানুআরি।

মেদিনীপুরের মাজিষ্ট্রেট শ্রীযুত আর পি হারিসন সাহেব আপনার কর্ম্মের ভার শ্রীযুত ডবলিউ বি বকল সাহেবের প্রতি অর্পণ করিয়া স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন তাঁহার অনুপস্থানপর্য্যন্ত শ্রীযুত বকল সাহেব মাজিষ্ট্রেটী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

১৮৪৪ সাল ১১ জানুআরি।

পূরণিয়ার একটিং সিবিল ও সেশন জজ শ্রীযুত টি সাণ্ডিস সাহেব যে তারিখে আপনার কর্ম্মের ভার শ্রীযুত কাথকার্ট সাহেবের প্রতি অর্পণ করিলেন সেই তারিখ অবধি স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

বেহারের সিবিল ও সেশন জজ শ্রীযুত সি গার্ষ্টিন সাহেব বেণ্টিঙ্কনামক বাষ্পীয় জাহাজ যে তারিখে গমন করিবেক সেই তারিখঅবধি অর্থাৎ ১ মার্চঅবধি আপনার নিয়মিত ছুটী লওনের পূর্ব্বে ছুটী পাইয়াছেন।

কটকের মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত জি জি মাকিন্টস সাহেব গত নবেম্বর মাসের ১৩ তারিখে যে এক মাসের ছুটী পান তাহার অতিরিক্ত আপনার অত্যাবশ্যক কর্ম্মোপলক্ষে পনের দিনের ছুটী পাইয়াছেন।

## বিজ্ঞাপন।

১৮৪৪ সাল ৯ জানুআরি।

দিনাজপুরের কালেক্টর শ্রীযুত সি ষ্টিয়র সাহেব গত মাসের ২৮ তারিখে অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু অভয়চরণ মল্লিকের স্থানে আপনার খাজানাখানার ভার পুনর্গ্রহণ করেন।

ত্রিপুরার একটিং সিবিল ও সেশন জজ শ্রীযুত এফ স্কিপউইথ সাহেব বর্ত্তমান মাসের ১ তারিখে আপনার সিবিলভার চলিত কর্ম্মের ভার ঐ জিলার প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৪। ১৬ জানুআরি।]

## LAND ADVERTISEMENTS. ভূমিবিষয়ক ইশ্‌তিহার।

এস্তাহারনামা কাছারী কালেক্‌টরী জেলা মুরশিদাবাদ এই যে বর্দ্ধমান জেলার শামিল গঞ্জ মুরশিদপুর শাকীনের রামধন কুণ্ডু এক কিতা দরখাস্ত এই প্রার্থনায় গুজরায় যে রাণী ফুলকুমারীর জমিদারী পরগনে কুমার প্রতাপ মধ্যে চাকলে বনহাটের শামিল নিজ বনহাট মজহরের পত্তনি তালুক ছিল জমীদারের বাকী আদায় কারণ সন ১৮১৯ সালের ৮ আইন মুরুৎ সন হালের ১৬ নবেম্বর তারিখে নীলামে ১৩৫০৲ টাকা মুল্যে বিক্রয় হইয়া জমীদারের পাওনা ১৩০।/৮ পাই টাকা বাদে বক্রী ১২১৯॥৵৪ টাকা পণাধিক্য সরকারের তহবিলে আমানৎ আছে এজন্যে মজহর প্রার্থনা রাখে যে উক্ত পণফাজিলের টাকা মজহর পায় এমতে এস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর অন্য কেহ উক্ত পণাধিক্য টাকার দাবিদার থাকে তবে ১৫ রোজ মধ্যে হুজুরে হাজির হইয়া তাহার দরখাস্ত করে নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩ সাল তাং ২৯ ডিসেম্বর মং সন ১২৫০ সাল তাং ১৫ পৌষ।

*Moorshedabad Collectorate, 29th December, 1843.* W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্‌টরী জেলা মুরশিদাবাদ এই যে

বীরভূম জেলার মোতালক কেওগ্রাম থানার নক্কা আটকুনিয়া শাকীনের সেখ করমহোছেন ও কাজি গোলাম গৌছ ও সেখ আবদুল রহমান ও সেখ গোলাম পঞ্চাতন এক কেতা দরখাস্ত হুজুরে গুজরায় যে মহ আজ নেজার তাহুদ কীং গিদগাঁ সরকারের বাকী আদায় কারণ ১০০৲ টাকা মুল্যে নীলাম হইয়া পণবাহার টাকা সরকারের তহবিলে আমানৎ আছে মতে মজহরান প্রার্থনা রাখে যে উক্ত পণবাহার মধ্যে সরকারের বাকী খাজানা বাদে বক্রী পণাধিক্য টাকা মজহরান পায় এমতে এস্তাহার দেওয়া যাইতেছে যে উক্ত পণফাজিলের টাকার সেওয়ায় মজহরান অন্যে কেহ দাবিদার থাকে তবে ১৫ রোজ মধ্যে হুজুরে হাজির হইয়া তাহার দরখাস্ত করে নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৪ সাল ২ জানুআরি মোতাবক সন ১২৫০ সাল তারিখ ১৯ পৌষ।

*Moorshedabad Collectorate, 2d January, 1844.* W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্‌টরী জেলা মুরশিদাবাদ এই যে

অত্র জেলার সংক্রান্ত মোকাম জঙ্গিপুরের মুনসেফের ডিক্রীর টাকা ভবানীপ্রসাদ রায় ডিক্রীদারের পাওনা চান্দ বিবি দেনদারের দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের প্রবলপ্রতাপ শ্রীযুত রেবিনিউর কমিস্যনর সাহেব বাহাদুরের সন ১৮৪৩ সালের ১৪ ডিসেম্বরের চিঠী ও উক্ত মুনসেফের ঐ সনের ২২ নবেম্বর তারিখের রুবকারির মর্ম্মানুযায়ি দেনদারের সম্পত্তি নীচের তফশীলমত সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের মর্ম্মানুযায়ি সন ১৮৪৪ সালের ১৯ ফেব্রুআরি মোতাবক সন ১২৫০ সালের ৮ ফালগুণ রোজ সোমবার নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি দেনদার এই ইস্তাহারের লিখিত সমুদয় টাকা নীলামের তারিখে দ্বিতীয় প্রহর দিবসপর্য্যন্ত ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব দাখিল না করে তবে ঐ তারিখে দ্বিতীয় প্রহর দিবস বাজিবার সময় এই জেলার কালেক্‌টরির কাছারী মোকাম বহরমপুরাতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ ঐ তারিখে ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব আপনং ডাক সংখ্যার ফিশত ১৫৲ টাকা হিসাবে ফিশ সমেত হাজির হইয়া আইনমত খরিদ করহ এবিষয় সকলকে জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৪ সাল তারিখ ১০ জানুআরি মোতাবক সন ১২৫০ সাল তারিখ ২৭ পৌষ।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদারান | সদর জমা সালিয়ানা | তায়দাদ রকম যাহা নীলাম হইবেক | তাইন ডিক্রীর টাকা | নীলামী মহালের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক। | কৈং |
|---|---|---|---|---|---|---|---|---|
| | ১১৮৫ | কীশমত মৌজে সাগরদীঘী | সেখ রহমউল্লা ও ভবানীপ্রসাদ রায় ও বৈদ্যনাথ দাস | ৭৮০১০ মধ্যে /৯৻৪ কদ্রু কাত জমা ৭০৬৶৯ | মোকাম জঙ্গীপুরের মুনসেফের প্রেরিত সর্টিফিকট অনুযায়ি এই মহালের মধ্যে চান্দ বিবি প্রতিবাদিনীর হিস্যা /৯৻৪ এক আনা নয় গণ্ডা চারি কদ্রু নীলাম হইবেক | ৩২৭৸৫॥ | ২২৬৶২ | |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বরের ২৫ নম্বরের সরকুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন করা যায় যে উক্ত ভুমির সাবেক মালিকের উপর যে সকল দায় আছে তাহা খরিদারকে অর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 10th January, 1844.* W. J. H. MONEY, *Collector.*

[*Government Gazette, 16th January, 1844.*]

SHERIFF'S SALES. | সরিফের নীলাম।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৪০ সালের ২৩ আইনানুসারে বেচু শীলের বিরুদ্ধে চব্বিশপরগনার দেওয়ানী আদালতের মোহর করা ও জারীহওয়া যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি বর্ত্তমান জানুআরি মাসের ১৮ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দফ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

বিশেষতঃ কলিকাতা শহরের চাঁপাতলার শামিল ও তন্মধ্যস্থিত যে এক একতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ।৬ ছয় কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত বেচু শীলের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে রাধু দের এক খণ্ড রাইয়তী ভূমি পূর্ব্ব দিগে গলী উত্তর দিগের এক ভাগে মহীধর গোআলার বাটী ও ভূমি অপর ভাগে উক্ত রাধু দের ভূমি পশ্চিম দিগে রতন কামারের বাটী ও ভূমি।

সরিফ সাহেবের দফ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে রামলোচন রায় ও রামচন্দ্র রায়ের বিরুদ্ধে ফাইরাই ফেসিয়স নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি বর্ত্তমান জানুআরি মাসের ১৮ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দফ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

বিশেষতঃ জিলা চব্বিশপরগনার ডিহী পঞ্চান্ন গ্রামের ভবানীপুরের চক্রবেড়ের শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টকনির্ম্মিত পরিবারের বসতবাটী ও তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ২॥০ দুই বিঘা দশ কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামলোচন রায় ও রামচন্দ্র রায়ের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে রাজু ডাক্তরের এক খণ্ড ভূমি পশ্চিম দিগে ঈশ্বর নড়ীর বাটী ও ভূমি দক্ষিণ দিগে সরকারী রাস্তা উত্তর দিগে কাশী ঘোষের এক খণ্ড ভূমি।

এবং উক্ত ডিহী পঞ্চান্ন গ্রামে পদ্মপুকুরিয়ার শামিল ও তন্মধ্যস্থিত ২॥০ দুই বিঘা দশ কাটার যে এক খণ্ড ও বন্দ বাগান ভূমি তাহাতে পুকুর এবং অনেক গাছ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামলোচন রায় ও রামচন্দ্র রায়ের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে মাধব চাটুয্যার এক খণ্ড ভূমি পশ্চিম দিগে উক্ত মাধব চাটুয্যার এক খণ্ড ভূমি দক্ষিণদিগে কালী মুদির বাটী ও ভূমি উত্তর দিগের এক ভাগে মাধব চাটুয্যার বাটী ও ভূমি অপর ভাগে লক্ষ্মী নারায়ণ চাটুয্যার বাটী ও ভূমি।

এবং উক্ত ডিহী পঞ্চান্ন গ্রামের শামিল ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ২॥০ দুই বিঘা দশ কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামলোচন রায় ও রামচন্দ্র রায়ের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে জগন্নাথ যুগির এক খণ্ড ভূমি পশ্চিম দিগে ব্রজনাথ মিত্রের এক খণ্ড ভূমি দক্ষিণ দিগে ফকির চাঁদ সরকারের এক খণ্ড ভূমি উত্তর দিগে জগমোহন মণ্ডলের এক খণ্ড ভূমি।

সরিফ সাহেবের দফ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে রায় প্রাণকৃষ্ণ মিত্রের বিরুদ্ধে বেন্দিসিয়োনৈ এক্সপোনাস নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি বর্ত্তমান জানুআরি মাসের ২৫ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দফ্তরখানার প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

১ দফা। বিশেষতঃ কলিকাতা শহরে সিমল্যার শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ২। দুই বিঘা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রায় প্রাণকৃষ্ণ মিত্রের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব ও উত্তর ও দক্ষিণ দিগে সরকারী রাস্তা পশ্চিম দিগে তিনকড়ি ভট্টাচার্য্যের বাটী ও ভূমি।

২ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ রাইয়তী ভূমি কমবেশ ২। দুই বিঘা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রায় প্রাণকৃষ্ণ মিত্রের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ উত্তর দিগে সরকারী রাস্তা এবং উপরের উক্ত বাটী এবং পশ্চিম ও দক্ষিণ ও পূর্ব্ব দিগে মৃত গোপীমোহন বাবুর ভূমি।

৩ দফা। এবং জিলা চব্বিশপরগনার আনওরপুর পরগনার বারাসতের শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ২। দুই বিঘা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রায় প্রাণকৃষ্ণ মিত্রের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পশ্চিম দিগে রাস্তা উত্তর দিগে ন্যায়ালঙ্কারের পুকুর দক্ষিণ দিগে রাজচন্দ্র চাটুয্যার বাটী ও ভূমি এবং পূর্ব্ব দিগে ।

সরিফ সাহেবের দফ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে পিটর কাইটন দিরোচা সাহেবের সম্পত্তির বিষয়ে ফাইরাই ফেসিয়স নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি আগামি ফেব্রুআরি মাসের ৮ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময় সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দফ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

১ দফা। বিশেষতঃ গাজিপুরের শামিল ও তন্মধ্যস্থিত যে এক পাকা বাঙ্গলা এবং তাহার সঙ্গে যে কএক বাবর্চীখানাপ্রভৃতি এবং পাঁচটা গুদাম এবং তাহাতে একটা

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৪। ১৬ জানুআরি।]

পাকা ইঁদারা সকলি কমবেশ ২/ দুই বিঘার এক খণ্ড রাইয়তী ভূমিতে অাছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত পিটর কাইটন দিরোচা সাহেবের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে জল যাইবার নরদমা পশ্চিম দিগে হুসেন রাজা জমীদারের ভূমি দক্ষিণ দিগে সরকারী রাস্তা উত্তর দিগে উক্ত হুসেন রাজা জমীদারের ভূমি।

২ দফা। এবং সৈন্যেরদের ছাউনি স্থানের শামিল ও তন্মধ্যস্থিত অপর যে এক পাকা বাঙ্গলা এবং তাহার সঙ্গে যে এক খণ্ড রাইয়তী ভূমি কমবেশ ৯/ নয় বিঘা তাহাতে বাবর্চীখানা ইত্যাদি অনেক গুদাম এবং একটা পাকা ইঁদারা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত পিটর কাইটন দিরোচা সাহেবের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক অাছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পশ্চিম দিগে সরকারী রাস্তা পূর্ব্ব দিগে সরকারী রাস্তা উত্তর দিগে ব্রিগমান সাহেবের বাঙ্গলা দক্ষিণ দিগে লালজীর বাঙ্গলা।

৩ দফা। এবং গাজীপুরের খাজুরীয়ার শামিল ও তন্মধ্যস্থিত অপর যে দুই বাঙ্গলা কমবেশ ।১ ছয় কাটার এক খণ্ড রাইয়তী ভূমিতে আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত পিটর কাইটন দিরোচা সাহেবের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পশ্চিম দিগে কালু মুদীর বাটী ও ভূমি পূর্ব্ব দিগে বটেস এবং গডফ্রি সাহেবের বাটীতে যাইবার গলি উত্তর দিগে চিঙ্গন খানসামার বাটী দক্ষিণ দিগে বলাকী তেলীর ভূমি।

সরিফ সাহেবের দফ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

INSOLVENT COURT. | দেউলিয়াদের আদালত।

## IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of GEORGE RICHARD DENNISON, late a Merchant residing in the Town of Calcutta, heretofore carrying on trade and business at Moulmein in the Tennaserim Provinces and now a prisoner for Debt in the Common Gaol of Calcutta, seeking the benefit of an Act of the ninth year of the Reign of His late Majesty King George Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard in the said Court, on Saturday, the second day of March next.

The names of the Creditors of the said GEORGE RICHARD DENNISON, now appear in a Schedule filed with his said Petition in the Office of the chief Clerk of the said Court, to which any Creditor may refer.

BAILLIE, MOLLOY AND MACKINTOSH,
*Attorneys for the Insolvent.*

Calcutta, 9th January, 1844.

## শহর কলিকাতার দেউলিয়া ঋণিরদের পরিত্রাণার্থ আদালত।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বে কলিকাতা নিবাসি সওদাগর এবং এখনপর্য্যন্ত থনাসরীম প্রদেশের মৌলমিন নগরে কর্ম্ম ও বাণিজ্যকারি কিন্তু এক্ষণে ঋণপ্রযুক্ত কলিকাতার জেলখানায় কয়েদী

জর্জ রিচার্ড ডেনিসন

সাহেব পূর্ব্ব ভারতবর্ষে দেউলিয়া ঋণিরদের উপকারার্থ আইননামক মৃত চতুর্থ জর্জ রাজার অধিকারের নবম বৎসরের আইনের দ্বারা উপকার প্রার্থনা করাতে তাঁহার দরখাস্ত আগামি মার্চ মাসের ২ তারিখ শনিবারে উক্ত আদালতে শুননি হইবেক।

উক্ত জর্জ রিচার্ড ডেনিসন সাহেবের মহাজনেরদের নামের এক তফসীল তাঁহার দরখাস্তের সহিত উক্ত আদালতের প্রধান ক্লার্কের দফ্তরখানায় দাখিল হইয়াছে যাঁহারা দেখিতে ইচ্ছা করেন সেই স্থানে গিয়া দেখিবেন।

বেলি ও মলয় ও মাকিন্টস। ঐ দেউলিয়ার উকীল।
কলিকাতা ১৮৪৪ সাল ৯ জানুআরি।

---

NOTICE is hereby given that the hearing of the matters of the Petition of RAMCHAUND DUTT, an Insolvent, is this day adjourned till the Third day of February next.

MARSHALL AND WALLER,
*Attorneys for the Insolvent.*

Calcutta, 6th January, 1844.

সমাচার দেওয়া যাইতেছে যে

রামচাঁদ দত্ত

এক জন অক্ষম দেনদার তাঁহার দরখাস্তের বিষয় আগামি ৩ ফেব্রুআরি দিবসপর্য্যন্ত শ্রবণকরণে স্থগিত রহিল।

মারসেল এণ্ড ওয়ালর। ইনশালবেন্টের উকীল।
কলিকাতা ৬ জানুআরি ১৮৪৪।

---

## বিজ্ঞাপন।



[*Government Gazette*, 16*th January*, 1844.]

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।






# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

## CALCUTTA, TUESDAY, JANUARY 23, 1844.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৪ সাল ২৩ জানুআরি।


## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY ADAWLUT.

No. 40.

*To the Civil Judges in the Lower Provinces.*

1. The Court request that, in passing Orders in all Miscellaneous cases coming under any particular Act or Regulation, the case be designated on the face of the Roobakaree thus — "Sursuree Mocuddumeh Act Ye Kanoon fulana, sun fulana ke."

2. The same rule will be observed by Principal Sudder Ameens.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 29th December, 1843.

## সদর দেওয়ানী আদালতের সরকুলর অর্ডর।

৪০ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল জজ সাহেব বরাবরেষু।

১। সদর আদালতের সাহেবেরা হুকুম করিতেছেন যে কোন বিশেষ আক্‌ট কি আইনক্রমে যে সকল মুৎফরক্কা মোকদ্দমায় হুকুম দেওয়া যায় সেই মোকদ্দমার রুবকারীর উপরি ভাগে এই কথা লেখা যায় যথা "সরাসরী মোকদ্দমা আক্‌ট য়ে কানুন ফলানা সন ফলানাকে।"

২। প্রধান সদর আমীনেরা এই নিয়মানুসারে কার্য্য করিবেন।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২৯ ডিসেম্বর।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## CIRCULAR ORDERS OF THE SUDDER NIZAMUT ADAWLUT.

No. 31.

*To the Magisterial Authorities in the Lower Provinces.*

The Courts of Nizamut Adawlut, for the Lower and North Western Provinces, having had under their consideration the means best adapted as checks against the misappropriation of "unclaimed property," and the "property of intestates" coming under the Control of the Foujdarry Courts, are pleased to subscribe the adoption of the Forms annexed in all future cases of the kind.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 24th November, 1843.

[*Government Gazette, 23d January,* 1844.]

## সদর নিজামৎ আদালতের সরকুলর অর্ডর।

৩১ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত মাজিষ্ট্রেট সাহেব বরাবরেষু।

বেওয়ারিস সম্পত্তি এবং যাহারা অধিকারপত্র না লিখিয়া মরে তাহারদের লাওয়ারিস সম্পত্তি ফৌজদারী আদালতের জিম্মায় আইলে তাহার অসঙ্গতরূপে ব্যবহার না হওনের উত্তম উপায় স্থির করণার্থ বাঙ্গলাপ্রভৃতি দেশের এবং উত্তর পশ্চিম দেশের সদর নিজামৎ আদালতের সাহেবেরা বিবেচনা করিয়াছেন এবং উত্তর কালে উক্ত প্রকার সকল গতিকে নীচের লিখিত পাঠানুসারে কার্য্য করিতে হুকুম দিতেছেন।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২৪ নবেম্বর।

## GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইশ্তিহার।

### SALT. নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং তমলুক নারায়ণপুরের গোলায় নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| তমলুক | নারায়ণপুর | ১১৪৯ সাল | মোন ১০,০০০০/ | কোং টাকা ৪১০৲ |

বোর্ড পরমিট নেমক ও আফিম তাং ১৫ জুলাই সন ১৮৪৪ সাল।

এচ টরেন্স। সেক্রেটারী॥

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং গোরদার গোলার নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| ২৪ পরগনা | গোরদা | সন ১১৫০ সাল | ১৪,০০০/ মোন | কোং টাকা ৪৪৬৲ |

বোর্ড পরমিট নেমক ও আফিম তাং ১৮ জুলাই সন ১৮৪৪ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত করকচ নেমক পশ্চাদুক্ত নিরিখদরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং শালিখার সরকারী গোলায় নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জিলার নাম | ঘাটের নাম | কোন্ সনের আমদানী | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| মান্দ্রাজ পরমিট | | | মোন | কোং টাকা |
| ১ পহিলা রকম | শালিখা | ১৮৪২। ৪৩ | ১০,০০০০/ | ৩৯০৲ |
| ২ দোসরা রকম | ” | ” | ৫,০০০০/ | ৩৮৭৲ |
| ৩ তেসরা রকম | ” | ” | ৩,৫০০০/ | ৩৮৫৲ |

বোর্ড পরমিট নেমক ও আফিম তাং ১৮ জুলাই সন ১৮৪৪ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

[*Government Gazette*, 23*d July*, 1844.]

## সরিফের নীলাম।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে যে মোকদ্দমাতে মৃত কাশীনাথ পালিতের স্ত্রী এবং অসি ঠাকুরদাস পালিত ফরিয়াদী এবং মৃত মধুসূদন চন্দ্রের পুত্র ও উত্তরাধিকারী ও আইনমত খোদ প্রতিনিধি ভগবতীচরণ চন্দ্র আসামী সেই মোকদ্দমাতে মৃত মধুসূদন চন্দ্রের মালের বিরুদ্ধে ফাইরাই ফেসিয়স নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি বর্ত্তমান জুলাই মাসের ২৫ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময় সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দপ্তরখানায় প্রবেশদ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

১ দফা। বিশেষতঃ কলিকাতা নগরের হাড়কাটা গলির শামিল ও তম্মধ্যস্থিত ২১ নম্বরী যে অর্দ্ধেক দোতালা এবং অর্দ্ধেক একতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ /৩ তিনকাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত মৃত মধুসূদন চন্দ্রের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে সরকারী রাস্তা পূর্ব্ব দিগে গলি উত্তর দিগে রামকুমার কর্ম্মকারের বাটী ও ভূমি পশ্চিম দিগে রামতনু শীলের ভাড়াটিয়া বাটী।

২ দফা। এবং জিলা চব্বিশপরগনার ডিহি পঞ্চান্নগ্রামের মৌজা কুলিয়ার শিয়ালদহের শামিল ও তম্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ১॥০ এক বিঘা দশ কাটা তাহাতে এক পুকুর ও অনেক নারিকেলের গাছ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত মৃত মধুসূদন চন্দ্রের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে সরকারী রাস্তা পূর্ব্ব দিগে গলি উত্তর দিগে রামসাধু খাঁর ভূমি এবং পশ্চিম দিগে শিয়াল কুকুর বাগান নামে বাগান।

৩ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তম্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ রাইয়তী ভূমি কমবেশ ⁄৫০ পনের কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত মৃত মধুসূদন চন্দ্রের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে রামসুন্দর গাঙ্গুলির পুকুর পূর্ব্ব ও উত্তর দিগে সরকারী রাস্তা পশ্চিম দিগে ঈশ্বরচন্দ্র চট্টোপাধ্যায়ের বাটী ও ভূমি।

৪ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তম্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ রাইয়তী ভূমি কমবেশ ১/ এক বিঘা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার [illegible] সূদন চন্দ্রের যে স্বত্ত্ব ও অধি[illegible] তাহা উপরের লিখিত কাল ও স্থান [illegible] নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে সরকারী রাস্তা পূর্ব্ব দিগে অভয়চরণ কপালির বাটী ও ভূমি উত্তর দিগে ক্ষেত্রমোহন দাসের এক খণ্ড ভূমি পশ্চিম দিগের এক ভাগে কালাচাঁদ চন্দ্রের বাটী ও অপর ভাগে সুখময় মিত্রের বাটী।

৫ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তম্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ।০ পাঁচ কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত মৃত মধুসূদন চন্দ্রের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে গৌর মিস্ত্রির বাগান উত্তর দিগে সরকারী রাস্তা পশ্চিম দিগে আনন্দ কয়ালের ভূমি দক্ষিণ দিগে রাজচন্দ্র কর্ম্মকারের বাটী ও ভূমি।

৬ দফা। এবং উক্ত জিলার টেঙরার শামিল ও তম্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ বাগাৎ ভূমি কমবেশ ৬/ ছয় বিঘা তাহাতে এক পুকুর ও অনেক গাছ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত মৃত মধুসূদন চন্দ্রের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পশ্চিম দিগে বিশ্বনাথ মতিলালের বাগান উত্তর দিগে ওয়ারিস খানসামার বাগান পূর্ব্ব দিগে রাজচন্দ্র দাসের বাগান ও দক্ষিণ দিগে রামসুন্দর মণ্ডলের বাটী ও ভূমি।

৭ দফা। এবং উক্ত জিলার ডিহি পঞ্চান্নগ্রামের শিয়ালদহের শামিল ও তম্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ।১ ছয় কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত মৃত মধুসূদন চন্দ্রের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পশ্চিম দিগে সরকারী রাস্তা দক্ষিণ দিগে কাশীনাথ ধোপার বাটী পূর্ব্ব দিগে উক্ত কাশীনাথ ধোপার পুকুর উত্তর দিগে দুর্গাচরণ দাসের বাটী ও ভূমি।

৮ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তম্মধ্যস্থিত যে এক একতালা ইষ্টকনির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ১/ এক বিঘা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত মৃত মধুসূদন চন্দ্রের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে সরকারী রাস্তা এবং উত্তর ও পশ্চিম ও দক্ষিণ দিগে মুনশী ফজলকরিমের বাগান।

৯ দফা। এবং উক্ত জিলার শুঁড়ার শামিল ও তম্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ॥০ দশ কাটা তাহাতে অনেক নারিকেল [illegible] মধ্যে ও তাহার [illegible] অধিকার [illegible] স্থান ও [illegible]

সরিফ সা[illegible] যের নিয়ম জানা [illegible]

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৪। ২৩ জুলাই।]

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, JULY 30, 1844.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৪ সাল ৩০ জুলাই।


## DRAFTS OF ACTS.

FORT WILLIAM.
HOME DEPARTMENT.
LEGISLATIVE.

THE 20TH JULY, 1844.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 20th of July, 1844.

ACT No. —— OF 1844.

*An Act for the punishment of offences committed by Convicts sentenced to imprisonment for life.*

Whereas, it is expedient that offences committed by Convicts sentenced to imprisonment for life, should be punished with greater severity than such offences are punished with in other cases :

I. It is hereby enacted, that within the Territories subject to the Presidency of Fort William in Bengal, except the local jurisdiction of the Supreme Court, any Convict sentenced to imprisonment for life, who does any act with the intention of thereby causing, or with the knowledge, that he or she is likely thereby to cause the death of any persons, shall, upon conviction thereof, be punished with death, or with transportation for life, whether such Convict does or does not by such act cause the death of any person.

II. And it is hereby enacted, that any such Convict as aforesaid who commits any offence whatever other than the offences mentioned in the preceding Section, or who is guilty of [illegible]olent or disorderly conduct after having been punished by the order of the Superintendent of the Jail, in which he or she is confined, shall, upon conviction thereof, be punished with transportation for life.

Ordered, that the Draft now read be published for general information.

[*Government Gazette, 30th July,* 1844.]

## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৪ সাল ২০ জুলাই।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৪ সালের ২০ জুলাই তারিখে হজুর [illegible] প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৪ সাল——আক্ট।

যাবজ্জীবন কয়েদের দণ্ডপ্রাপ্ত কয়েদীরা যে অপরাধ করে তাহার দণ্ড করণার্থ আইন।

যেহেতুক সামান্য গতিকে সেই অপরাধের যে দণ্ড নিরূপণ আছে যাবজ্জীবন কয়েদের দণ্ডপ্রাপ্ত কয়েদীরা সেই২ অপরাধ করিলে তাহারদিগের তদপেক্ষা কঠিন দণ্ড করা উচিত বোধ হয়।

১ ধারা। অতএব ইহাতে হুকুম হইল যে সুপ্রিম কোর্টের বিশেষ এলাকাভিন্ন বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়ম রাজধানীর অধীন দেশের মধ্যে যে কোন কয়েদীর যাবজ্জীবনে কয়েদহওনের দণ্ড হইয়াছে সেই ব্যক্তি অন্য লোককে খুন করিবার অভিপ্রায়ে যদি কোন কর্ম্ম করে অথবা যাহাতে অন্য লোক খুন হইতে পারে যদি জানিয়াশুনিয়া এমত কর্ম্ম করে এবং তাহার প্রমাণ হয় তবে সেই কয়েদীর সেই কর্ম্মের দ্বারা অন্য লোক খুন হইলে কি না হইলে তাহার প্রাণদণ্ড হইবেক অথবা যাবজ্জীবন তাহাকে দ্বীপান্তর পাঠান যাইবেক ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে উক্ত ধারার লিখিত অপরাধভিন্ন যদি কোন কয়েদী অন্য কোন অপরাধ করে অথবা যে জেলখানাতে কয়েদ আছে সেই জেলখানার তত্ত্বাবধারকের হুকুমক্রমে শাস্তি পাইলে পর কোন অত্যাচার কি নিয়মবিরুদ্ধ কর্ম্ম করে তবে তাহার প্রমাণ হইলে যাবজ্জীবন তাহাকে দ্বীপান্তর পাঠান যাইবেক ইতি।

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

Ordered, that the said Draft be re-considered at the first Meeting of the Legislative Council of India after the 20th day of September next.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of India.*

## CIRCULAR ORDERS OF THE SUDDER NIZAMUT ADAWLUT.

### No. 13.

*To the Several Criminal Authorities in the Lower Provinces.*

The Court are pleased to prescribe the following additions to the rules for the preparation of Criminal Statements.

*Supplementary rules for the preparation of the Session Judge's Statements.*

**Para. 56.** It appearing to the Court that the rules regarding the numbers to be borne by the prisoners and cases, respectively, in the Sessions Statements, are defective, and that a want of uniformity is the result, the following instructions are supplied.*

**Statements Nos. 6, 7, 8, 9, 10. Para. 57.** All prisoners committed by a Magistrate, in any one month, are numbered by that Officer in his Calendar of commitments in one continuous series, commencing and terminating with the month, the last serial number indicating the number of persons committed during that period. These numbers should be carefully retained by the Session Judge in column 2 of his Statements No. 6 to 9, and column 1, Statement No. 10, as the case may be.

**Para. 58.** With the object of bringing the particular series to which such prisoners belong more distinctly into view, Session Judges will note under each case in Columns of Statements No. 6 to 9, the month in which it was committed.

**Para. 59.** The disposals by the Session Judge in any one month will prescribe the serial numbers to the cases, each series commencing with the first and terminating with the last case decided in each Sessions, and the last number of the series being equal to the number of cases disposed of in the same period.

**Statement No. 10, Para. 60.** Under the above rules the cases entered in Statement No. 10 will be necessarily unprovided with numbers, and hence no Column is assigned to that purpose.

**Para. 61.** It is essential to the formation of a just estimate of the discretion exercised by the several officers, vested with the power of making commitments to the Sessions, that the name of the committing officer should be recorded in each case, and this not only in one Statement, but in all in which such case may appear. This practice, however, has not been strictly and generally observed, owing, it is apprehended, to the absence of a specific direction

---

* These instructions supersede the Circular Orders dated 14th July, and 24th November, 1843; and 23d February, 18[illegible]

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৪। ৩০ জুলাই ]

হুকুম হইল যে আগামি ২০ সেপ্টেম্বর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম যে বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।
John C. Marshman, *Bengalee Translator*.

## সদর নিজামৎ আদালতের সরক্যুলর অর্ডর।

### ১৩ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত নানা ফৌজদারীর কার্য্যকারক সাহেব বরাবরেষু।

সদর নিজামৎ আদালতের সাহেবেরা ফৌজদারীর কৈফিয়ৎ প্রস্তুত করণের নীচের লিখিত অতিরিক্ত বিধান করিতেছেন।

সেশন জজ সাহেবের কৈফিয়ৎ প্রস্তুতকরণের অতিরিক্ত বিধান।

৫৬ দফা। নিজামৎ আদালতের সাহেবেরা বোধ করেন্ যে সেশন আদালতের কৈফিয়তের মধ্যে আসামী ও মোকদ্দমার যে নম্বর দিতে হয় তাহার বিষয়ি বিধানেতে দোষ আছে এবং তৎপ্রযুক্ত নানা কৈফিয়তের ঐক্যতা নাহি অতএব সদর নিজামৎ আদালতের সাহেবেরা নীচের লিখিত বিধান করিতেছেন।*

৬। ৭। ৮। ৯। ১০ নম্বরী কৈফিয়ৎ। ৫৭ দফা। মাজিষ্ট্রেট সাহেবেরা কোন এক মাসে যত কয়েদীকে সোপর্দ্দ করেন্ আপনারদের সোপর্দ্দের কৈফিয়তের মধ্যে তাহারদের নম্বর লিখি করিয়া থাকেন্ ঐ নম্বর মাসের প্রথমে আরম্ভ হইয়া শেষে সমাপ্ত হয় এবং ঐ শেষ নম্বরের দ্বারা ঐ মাসের মধ্যে যত ব্যক্তি সোপর্দ্দ হইয়াছে তাহা জানা যাইতে পারে। অতএব সেশন জজ সাহেবের উচিত যে ৬ নম্বরঅবধি ৯ নম্বরপর্য্যন্ত আপনার কৈফিয়তের দ্বিতীয় ঘরে এবং ১০ নম্বরী কৈফিয়তের ১ ঘরে তিনি ঐ২ নম্বর অবিকল রাখেন্।

৫৮ দফা। যে বিশেষ শ্রেণীর সঙ্গে ঐ আসামীরদের সম্পর্ক আছে তাহা পূর্ব্বাপেক্ষা স্পষ্টরূপে দৃষ্ট হয় এই নিমিত্ত সেশন জজ সাহেবেরা ৬ অবধি ৯ নম্বরপর্য্যন্ত কৈফিয়তের ঘরে প্রত্যেক মোকদ্দমা যে মাসে সোপর্দ্দ হয় তাহা ঐ মোকদ্দমার নীচে লিখিবেন।

৫৯ দফা। প্রত্যেক মাসে সেশন জজ সাহেব যে সকল মোকদ্দমার নিষ্পত্তি করেন্ ঐ মোকদ্দমার নম্বরের আলাহিদা শ্রেণী হইবেক। এক২ সেশনেতে প্রথম যে মোকদ্দমার নিষ্পত্তি হয় তাহা ঐ শ্রেণীর প্রথম নম্বর হইবেক এবং শেষ যে মোকদ্দমার নিষ্পত্তি হয় তাহা ঐ শ্রেণীর শেষ নম্বর হইবেক এবং শেষ নম্বর দেখিয়া জানা যাইবেক যে ঐ সেশনেতে কত মোকদ্দমার নিষ্পত্তি হইয়াছে।

৬০ দফা। ১০ নম্বরী কৈফিয়ৎ। উপরের লিখিত বিধানক্রমে যে২ মোকদ্দমা ১০ নম্বরী কৈফিয়তের মধ্যে লেখা যায় তাহাতে সুতরাং কোন নম্বর থাকিবেক না এবং সেই মোকদ্দমার নিমিত্ত কোন ঘর নির্দ্দিষ্ট হয় নাহি।

৬১ দফা। যে নানা কার্য্যকারক সাহেবদিগকে সেশন আদালতে মোকদ্দমা সোপর্দ্দ করণের ক্ষমতা দেওয়া গিয়াছে তাঁহারা যে প্রকারে আপন২ বিবেচনাক্রমে কার্য্য করিয়াছেন তাহা যথার্থ বোধ হওনের নিমিত্ত প্রত্যেক মোকদ্দমার সোপর্দ্দকারি কার্য্যকারকের নাম লিখিতে হইবেক এবং কেবল এক কৈফিয়তের মধ্যে নহে কিন্তু যত কৈফিয়তের মধ্যে ঐ মোকদ্দমা লেখা যায় সেই সকলেতে লিখিতে হইবেক। ইহা সামান্যত ও নিয়ত হয় নাই এবং তাহার কারণ এই বোধ হয় যে সেশনের কৈফিয়ৎ প্রস্তুত করণের যে বিধান হইয়াছে তাহার

---

* এই বিধানেতে ১৮৪৩ সালের ১৪ জুলাই ও ২৪ নবেম্বর তারিখের এবং ১৮৪৪ সালের ২৩ ফেব্রুআরি তারিখের সরক্যুলর অর্ডর রদ হইয়াছে।

to that effect in the Rules framed for the preparation of the Session Statements, which assume, that the Session Judges are familiar with the scope and object of such record. To leave no doubt on the subject, the Court are pleased to direct that Session Judges, when preparing their returns for submission to the Court, will invariably specify in each of their Statments, i. e. in Column 9, of Statements No. 6 and 8, in Column 13, of Statements No. 7 and 9, and in the 1st Section of Column 3, Statment No. 10, not only the Official designations, but the name also of the committing Officer.

Para. 62. The Court are pleased to direct, that when there may be no matter for entry in any of the Session Forms, submitted to this Court, Session Judges will pass their pen through the designation of such statement or statements in the letter prescribed by paragraph 53 of the Rules, and that they will discontinue the transmission of Blank returns, as heretofore usual in some Districts.

*Supplementary Rules for the preparation of the Magistrate's statements.*

Statement No. 6. Para. 111. Two additional Columns to be respectively numbered, 11 and 12, will be introduced in Statement No. 6, for the exhibition of cases prepared by the subordinate for the Superior Officer. In these Columns, respect being had to the Officer for whose decision the preliminary investigations were made, and opposite to the designation of the Officer who conducted such investigation, will be entered the cases prepared by each subordinate.

No. 6.

Abstract Statement of the Criminal Business, &c.

| 11 | 12 |
|---|---|
| Cases prepared by the subordinate Officers. | |
| For the Magistrate. | For the Joint Magistrate. |
| | |

W. KIRKPATRICK, *Deputy Register.*
Fort William, 28th June, 1844.

No. 14.

*To the Session Judges in the Lower Provinces.*

The Court, observing that it is still the practice in some districts to try Ducoitee Cases with the assistance of a Law Officer, request the attention of the Session Judges to the provisions of Sections 2 and 3, Act XXIV. 1843.

W. KIRKPATRICK, *Deputy Register.*
Fort William, 5th July, 1844.

[*Government Gazette, 30th July,* 1844.]

মধ্যে সেইরূপ কোন বিশেষ হুকুম দেওয়া যায় নাহি যেহেতুক বোধ ছিল যে সেশন জজ সাহেবেরা সেই কৈফিয়ত্‌ প্রস্তুত করণের অভিপ্রায় জ্ঞাত আছেন্‌। এই বিষয়ে আর কোন সন্দেহ না থাকিবার নিমিত্ত নিজামৎ আদালতের সাহেবেরা হুকুম করিতেছেন যে সেশন জজ সাহেবেরা ঐ আদালতে আপনারদের রিটর্ণ পাঠাইবার নিমিত্ত যখন তাহা প্রস্তুত করেন্‌ তখন তাঁহারা নিয়ত আপন২ কৈফিয়তের মধ্যে অর্থাৎ ৬ ও ৮ নম্বরী কৈফিয়তের ৯ ঘরে এবং ৭ ও ৯ নম্বরী কৈফিয়তের ১৩ ঘরে এবং ১০ নম্বরী কৈফিয়তের ৩ ঘরের ১ ধারায় সোপর্দ্দকারি কার্য্যকারকের কেবল পদ লিখেন এমত নহে কিন্তু তাঁহার নাম বিশেষ করিয়া লিখেন্‌।

৬২ দফা। সদর নিজামৎ আদালতের সাহেবেরা হুকুম করিতেছেন যে এই আদালতে সেশন আদালতের যে২ পাঠ পাঠান যায় তাহার কোন পাঠে যদি লিখিবার বিষয় না থাকে তবে সেশন জজ সাহেবেরা বিধির ৫৩ দফার হুকুমক্রমে যে পত্র লেখেন্‌ সেই পত্রের এক বা ততোধিক কৈফিয়তের নাম কাটিয়া রাখেন্‌ এবং ইহার পূর্ব্বে কোন২ জিলায় শূন্য রিটর্ণ পাঠাইবার যে রীতি ছিল তাহা মৌকুফ করেন্‌।

মাজিষ্ট্রেট সাহেবের কৈফিয়ৎ প্রস্তুতকরণের অতিরিক্ত বিধান।

১১১ দফা। ৬ নম্বরী কৈফিয়ৎ। ৬ নম্বরী কৈফিয়তে দুই অতিরিক্ত ঘর করিতে হইবেক তাহার সংখ্যা ১১ এবং ১২ থাকিবেক উপরিস্থ কার্য্যকারকের নিমিত্ত অধীন কার্য্যকারক যে সকল মোকদ্দমা প্রস্তুত করেন্‌ তাহা তাহার মধ্যে লেখা থাকিবেক। ঐ২ ঘরের মধ্যে যে কার্য্যকারকের নিষ্পত্তির নিমিত্ত আদৌ তজবীজ হইয়াছিল তাহাতে দৃষ্টি রাখিয়া যে কার্য্যকারক ঐ তজবীজ করিলেন তাঁহার পদের সম্মুখে প্রত্যেক অধীন কার্য্যকারক যে সকল মোকদ্দমা প্রস্তুত করিয়াছিলেন তাহা লেখা থাকিবেক।

৬ নম্বর।

ফৌজদারী কর্ম্মপ্রভৃতির বিষয়ি কৈফিয়তের চুম্বক।

| ১১ | ১২ |
|---|---|
| অধীন কার্য্যকারকেদের দ্বারা প্রস্তুত হওয়া মোকদ্দমা। | |
| মাজিষ্ট্রেট সাহেবের নিমিত্ত | জাইন্ট মাজিষ্ট্রেট সাহেবের নিমিত্ত |
| | |

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।
ফোর্ট উলিয়ম ১৮৪৪। ২৮ জুন।

১৪ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সেশন জজ সাহেব বরাবরেষু।

ডাকাইতী মোকদ্দমা অদ্যাপিও কোন২ জিলাতে পণ্ডিত কি মৌলবীর সাহায্যের দ্বারা বিচার হইতেছে সদর আদালতের সাহেবেরা ইহা শুনিয়া সেশন জজ সাহেবদিগকে ১৮৪৩ সালের ২৪ আইনের ২ ও ৩ ধারার বিধানে মনোযোগ করিতে আদেশ করিতেছেন।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।
ফোর্ট উলিয়ম। ১৮৪৪। [illegible]লাই।

JOHN C. MARS[illegible] Translator.

## ORDERS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

### LEAVE OF ABSENCE.

*The 19th July*, 1844.

Baboo Radhanath Chatterjee, Moonsiff of Nittrokonah, Zillah Mymensing, for two months in extension of that granted before.

*The 26th July*, 1844.

Baboo Doorgapershad Ghose, Moonsiff of Oolooberia, Zillah Hoogly, for two days, viz. 3d and 4th Instant.

J. HAWKINS, *Register.*

## CIVIL APPOINTMENTS.

No. 1156.

ORDERS BY THE HONOURABLE THE GOVERNOR OF BENGAL.

### LEAVE OF ABSENCE.

*The 19th July*, 1844.

Mr. C. Tucker, a Judge of the Sudder Dewanny and Nizamut Adawluts, for one month, on private affairs, under Section XI. of the Rules in force, commencing from the date on which he may make over charge of his duties to Mr. J. F. M. Reid.

Baboo Nobin Chunder Mokerjee, Sub-Assistant Surgeon of East Burdwan, for one month, under Medical Certificate, from the 17th instant.

*The 22d July*, 1844.

Mr. L. J. H. Grey, Post-Master-General, for fifteen days, on private affairs, making over charge of the current duties of his office to his Deputy.

Mr. W. Bell, Magistrate of Moorshedabad, for three days, from the 27th to the 29th instant, to visit Kishnaghur on account of his health, making over charge of the current duties of his office to Baboo Chunder Mohun Chatterjee, the Uncovenanted Deputy Magistrate.

### NOTIFICATIONS.

*The 22d July*, 1844.

Major H. McFarquhar, late Senior Assistant Commissioner at Tavoy, in the Tenasserim Provinces, made over charge of the duties of his office to the Commissioner on the 17th May last, and the Treasury to Captain J. Moore, on the 23d idem.

Mr. J. Alexander made over charge of the Collectorate of Tipperah to Mr. Uncovenanted Deputy Collector Costly, on the 15th instant.

Mr. C. Steer, Collector of Dinagepore, to conduct the duties of the Magistracy of that Zillah, in addition to his own duties during Mr. W. Grey's illness.

Messrs. C. Horne and H. Brereton, of the Civil Service, embarked for England on board the Steam Ship "Bentinck," which Vessel was left by the Pilot at Sea on the 17th instant.

[illegible] J. HALLIDAY,
[illegible] *the Govt. of Bengal.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৪। ৩০ জুলাই।]

## সদর দেওয়ানী আদালতের হুকুম।

### ছুটী।

১৮৪৪ সাল ১৯ জুলাই।

জিলা ময়মনসিংহের নেত্রকোণার মুনসেফ শ্রীযুত বাবু রাধানাথ চাটুয্যা পূর্ব্ব প্রাপ্ত ছুটীর অতিরিক্ত দুই মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৪ সাল ২৬ জুলাই।

জিলা হুগলীর উলুবেড়িয়ার মুনসেফ শ্রীযুত বাবু দুর্গা প্রসাদ ঘোষ দুই দিবসের অর্থাৎ বর্ত্তমান মাসের ৩ ও ৪ তারিখে ছুটী পাইয়াছেন।

জে হকিন্স। রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল গবর্নর সাহেবের হুকুম।

### ছুটী।

১৮৪৪ সাল ১৯ জুলাই।

সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের জজ শ্রীযুত সি টকর সাহেব চলিত বিধানের ১১ ধারানুসারে যে তারিখে আপনার কর্ম্মের ভার শ্রীযুত জে এফ এম রীড সাহেবের প্রতি অর্পণ করেন সেই তারিখঅবধি স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

পূর্ব্ব বর্দ্ধমানের সব-আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত বাবু নবীনচন্দ্র মুখুয্যা চিকিৎসকের সর্টিফিকটক্রমে বর্ত্তমান মাসের ১৭ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৪ সাল ২২ জুলাই।

ডাকের প্রধানাধ্যক্ষ শ্রীযুত এল জে এচ গ্রে সাহেব আপন চলিত কর্ম্মের ভার আপনার ডেপুটী সাহেবের প্রতি অর্পণ করিয়া স্বীয় কর্ম্মোপলক্ষে পনের দিনের ছুটী পাইয়াছেন।

মুরশিদাবাদের মাজিষ্ট্রেট শ্রীযুত ডবলিউ বেল সাহেব আপনার সিরিশ্তার চলিত কর্ম্মের ভার অচিহ্নিত ডেপুটী মাজিষ্ট্রেট শ্রীযুত বাবু চন্দ্রমোহন চাটুয্যের প্রতি অর্পণ করিয়া স্বীয় স্বাস্থ্যার্থে কৃষ্ণনগরে গমননিমিত্ত বর্ত্তমান মাসের ২৭ তারিখঅবধি ২৯ তারিখপর্য্যন্ত তিন দিবসের ছুটী পাইয়াছেন।

### বিজ্ঞাপন।

১৮৪৪ সাল ২২ জুলাই।

তনাসরিম প্রদেশের টাবয় স্থানের পূর্ব্বকার প্রধান আসিষ্টান্ট কমিস্যনর শ্রীযুত মেজর এচ মাকফারকার সাহেব গত মে মাসের ১৭ তারিখে আপন কাছারীর কর্ম্মের ভার কমিস্যনর সাহেবের প্রতি এবং ঐ মাসের ২৩ তারিখে খাজানাখানার কর্ম্মের ভার শ্রীযুত কাপ্তান জে মোর সাহেবের প্রতি অর্পণ করেন।

শ্রীযুত জে আলেকজাণ্ডর সাহেব ত্রিপুরার কালেক্টরী কর্ম্মের ভার বর্ত্তমান মাসের ১৫ তারিখে অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত কষ্টলি সাহেবের প্রতি অর্পণ করেন।

শ্রীযুত ডবলিউ গ্রে সাহেবের স্বাস্থ্য না হওয়াপর্য্যন্ত দিনাজপুরের কালেক্টর শ্রীযুত সি ষ্টিয়র সাহেব আপন কর্ম্মের অতিরিক্ত ঐ জিলার মাজিষ্ট্রেটী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

সিবিলসম্পর্কীয় সিরিশ্তার শ্রীযুত সি হর্ণ সাহেব এবং শ্রীযুত এচ ব্রিরিটন সাহেব ইঙ্গলণ্ডে গমনার্থ বেণ্টিঙ্ক নামক বাষ্পীয় জাহাজে আরোহণ করেন। ঐ জাহাজ বর্ত্তমান মাসের ১৭ তারিখে আড়কাটি সমুদ্রপথে ছাড়িয়া আইসে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

No. 1184.

ORDERS BY THE HONOURABLE THE GOVERNOR OF BENGAL.

## APPOINTMENTS.

*The 18th July*, 1844.

The Honourable the Governor of Bengal has been pleased, at the recommendation of the Sudder Nizamut Adawlut, to vest the undermentioned Sudder Ameen and Law Officers with the special powers described in Clause 3, Section 2, Regulation III. of 1821.

Moulavie Mahomed Farook, Sudder Ameen of Balasore.

Moulavie Shufee Oodeen, Law Officer of Backergunge.

Moulavie Mahomed Fazil, ditto of Cuttack.

Moulavie Gholam Kadir, ditto of Behar.

Moulavie Shaik Unwar Ullee, ditto of Shahabad.

Moulavie Shaik Irfan Ullee, ditto of Rungpore.

Moulavie Abdool Wahid, ditto of Dacca.

Moulavie Sadek Ahmed, ditto of Jessore.

Moulavie Zuhoor Allee, ditto of West Burdwan.

Moulavie Moomtaz Ullee, ditto of Beerbhoom.

Moulavie Syed Neaz Ullee, ditto of Patna.

Moulavie Syed Furzund Hossein, ditto of East Burdwan.

Moulavie Abdool Jubber, ditto of Moorshedabad.

Moulavie Mahomed Mahamid, ditto of Bhaugulpore.

Moulavie Khadim Hossein, ditto of Nuddea.

Moulavie Nusseeroodeen Hyder, ditto of Rajeshye.

Moulavie Syed Ahmed Buksh, ditto of Hooghly.

Moulavie Gholam Yahia, ditto of Tipperah.

Moulavie Soojat Allee, ditto of Dinagepore.

Moulavie Ahmud, ditto of 24-Pergunnahs.

Moulavie Mahomedee, ditto of Sarun.

Moulavie Mahomed Rooknooddeen, ditto of Mymensing.

*The 22d July*, 1844.

Mr. F. Stainforth to be Civil and Sessions Judge of Chittagong, vice Mr. H. T. Raikes.

At the recommendation of the Superintendent of Police in the Lower Provinces, Moulavie Mobaruck Allee, Darogah of Thannah Moughyr, in Zillah Moughyr, is promoted to the 2d grade on a Salary of Rs. 75 per mensem.

## LEAVE OF ABSENCE.

*The 22nd July*, 1844.

Mr. A. T. Smith, Deputy Collector under Regulation IX. of 1833, in Jessore, for fourteen days, on Medical Certificate.

The leave of absence, for fifteen days, granted on the 27th ultimo to Lieutenant S. R. Tickell, 1st Class Assistant to the Commissioner of Chota Nagpore, is to take effect from the 4th July instead of from the 28th June.

[*Government Gazette, 30th July*, 1844.]

১১৮৪ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল গবর্নর সাহেবের হুকুম।

## নিয়োগ।

১৮৪৪ সাল ১৮ জুলাই।

সদর নিজামৎ আদালতের পরামর্শক্রমে বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল গবর্নর সাহেব নীচের লিখিত সদর আমীন ও পণ্ডিত ও মৌলবীরদিগকে ১৮২১ সালের ৩ আইনের ২ ধারার ৩ প্রকরণের নির্দ্দিষ্ট বিশেষ ক্ষমতা অর্পণ করিয়াছেন।

বালেশ্বরের সদর আমীন শ্রীযুত মৌলবী মহম্মদ ফরুক।

বাকরগঞ্জের ফতওয়াদায়ক শ্রীযুত মৌলবী সফিউদ্দীন।

কটকের ঐ শ্রীযুত মৌলবী মহম্মদ ফাজিল।

বেহারের ঐ শ্রীযুত মৌলবী গোলাম কাদের।

শাহাবাদের ঐ শ্রীযুত মৌলবী সেখ আনওয়ার আলী।

রঙ্গপুরের ঐ শ্রীযুত মৌলবী সেখ ইরফান আলী।

ঢাকার ঐ শ্রীযুত মৌলবী আবদুল ওয়াহিদ।

যশোহরের ঐ শ্রীযুত মৌলবী সাদক আহমদ।

পশ্চিম বর্দ্ধমানের ঐ শ্রীযুত মৌলবী জহুর আলী।

বীরভূমের ঐ শ্রীযুত মৌলবী মুমতাজ আলী।

পাটনার ঐ শ্রীযুত মৌলবী সৈয়দ নেয়াজ আলী।

পূর্ব্ব বর্দ্ধমানের ঐ শ্রীযুত মৌলবী সৈয়দ ফরজন্দ হুসেন।

মুরশিদাবাদের ঐ শ্রীযুত মৌলবী আবদুল জব্বার।

ভাগলপুরের ঐ শ্রীযুত মৌলবী মহম্মদ মহামিদ।

নদীয়ার ঐ শ্রীযুত মৌলবী খাদিম হুসেন।

রাজশাহীর ঐ শ্রীযুত মৌলবী নসিরুদ্দীন হয়দর।

হুগলীর ঐ শ্রীযুত মৌলবী সৈয়দ আহমদ বক্স।

ত্রিপুরার ঐ শ্রীযুত মৌলবী গোলাম আহিয়া।

দিনাজপুরের ঐ শ্রীযুত মৌলবী সুজাত আলী।

চব্বিশপরগনার ঐ শ্রীযুত মৌলবী আহমদ।

সারণের ঐ শ্রীযুত মৌলবী মহম্মদী।

ময়মুনসিংহের ঐ শ্রীযুত মৌলবী মহম্মদ রুকনুদ্দীন।

১৮৪৪ সাল ২২ জুলাই।

শ্রীযুত এচ টি রেক্স সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত এফ ষ্টেনফোর্থ সাহেব চাটিগাঁর সিবিল ও সেশন জজ হইবেন।

বাঙ্গলাপ্রভৃতি দেশের পোলীসের শ্রীযুত সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের পরামর্শক্রমে জিলা মুঙ্গেরের থানা মুঙ্গেরের দারোগা শ্রীযুত মৌলবী মবারক আলী দ্বিতীয় শ্রেণীতে ভর্ত্তি হইয়া ৭৫৲ টাকা মাহিয়ানা পাইবেন।

## ছুটী।

১৮৪৪ সাল ২২ জুলাই।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে যশোহরের ডেপুটী কালেক্টর শ্রীযুত এ টি স্মিথ সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে চৌদ্দ দিনের ছুটী পাইয়াছেন।

ছোট নাগপুরের কমিস্যনর সাহেবের প্রথম শ্রেণীর আসিষ্টাণ্ট শ্রীযুত লেপ্টেনেণ্ট এস আর টিকেল সাহেব গত মাসের ২৭ তারিখে যে পনের দিনের ছুটী পান তাহা ২৮ জুনে আরম্ভ [illegible] তারিখঅবধি আরম্ভ হইবেক।

**ORDERS BY THE HONORABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.**

## APPOINTMENTS.

*The 23d July*, 1844.

Mr. J. G. Campbell to officiate as Private Secretary to the Deputy Governor of Bengal.

Captain J. L. Walker, of the 71st Regt. N. I., to be Aid-de-Camp to the Deputy Governor of Bengal.

*The 26th July*, 1844.

Mr. W. R. Davies to be Deputy Collector under Regulation IX. of 1833, in Zillah Tirhoot.

## NOTIFICATIONS.

*The 25th July*, 1844.

Mr. C. Steer, Collector of Dinagepore, assumed charge of the current duties of the Magistracy of that District on the 16th instant.

Mr. C. K. Robison, one of the Magistrates for the Town of Calcutta, resumed charge of his Office from Mr. C. P. Hackett on the 22d instant.

Captain W. L. Mackintosh, Superintendent of the Mysore Princes, resumed charge of his Office from Mr. W. Edwards on the 19th instant.

Dr. T. A. Wise, M. D., Principal of the Dacca College, received charge on the 18th instant from Mr. Ireland.

By order of the Honourable the Deputy Governor of Bengal,

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

---

## NOTIFICATION.

The Bullion Keeper of the Calcutta Mint having tendered his resignation, the Secretary to the Mint Committee has been authorised to receive applications from persons who may desire to offer themselves as candidates for this office.

The person selected will be required to deposit in the hands of the Mint Master, Government Securities to the amount of 50,000 Rupees, and to give not less than two Sureties to be bound jointly and severally in the sum of 2,00,000 Rupees, for the due discharge by him of the duties of the appointment, and for the making good any loss of Bullion or Coin which may occur during his incumbency.

The Bullion Keeper's Salary is 250 Rupees per mensem.

P. Melvill,
*Secy. to the Mint Committee.*

[illegible] 24, 1844.

Mint Committ[illegible]

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৪ সাল ২৩ জুলাই।

শ্রীযুত জে জি কাম্বেল সাহেব বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেবের নিজ সেক্রেটারী হইবেন।

এদেশীয় সৈন্যেরদের ৭১ সংখ্যক পল্টনের কাপ্তান শ্রীযুত জে এল ওআকর সাহেব বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেবের মুসাহেব হইবেন।

১৮৪৪ সাল ২৬ জুলাই।

শ্রীযুত ডবলিউ আর ডেবিস সাহেব ১৮৩৩ সালের ৯ আইনানুসারে জিলা ত্রিহুতের ডেপুটী কালেক্টর হইবেন।

বিজ্ঞাপন।

১৮৪৪ সাল ২৫ জুলাই।

দিনাজপুরের কালেক্টর শ্রীযুত সি ষ্টিয়র সাহেব বর্ত্তমান মাসের ১৬ তারিখে ঐ জিলাতে মাজিষ্ট্রেট সাহেবের চলিত কর্ম্মের ভার গ্রহণ করেন্।

কলিকাতা শহরের এক জন মাজিষ্ট্রেট শ্রীযুত সি কে রাবিসন সাহেব বর্ত্তমান মাসের ২২ তারিখে শ্রীযুত সি পি হাকেট সাহেবের স্থানে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন্।

মহীশূরের রাজারদের সুপরিন্টেণ্ডেন্ট শ্রীযুত কাপ্তান ডবলিউ এল মাকিণ্টশ সাহেব বর্ত্তমান মাসের ১৯ তারিখে শ্রীযুত ডবলিউ এড্বার্ডস সাহেবের স্থানে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন্।

ঢাকার কালেজের প্রধানাধ্যক্ষ শ্রীযুত ডাক্তর টি এ ওআইস সাহেব বর্ত্তমান মাসের ১৮ তারিখে শ্রীযুত আইর্লেণ্ড সাহেবের স্থানে আপন কর্ম্মের ভার গ্রহণ করেন্।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুমক্রমে প্রকাশিত।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

বিজ্ঞাপন।

কলিকাতার টাকশালে সোণারুপার তহবীলদার অপন কর্ম্মে ইশ্তাফা দেওয়াতে যে কেহ ঐ কর্ম্ম পাইবার আকাঙ্ক্ষা রাখেন্ তাঁহারদের দরখাস্ত গ্রহণ করিতে টাকশালের কমিটির সেক্রেটারী সাহেবের প্রতি অনুমতি হইয়াছে।

যে ব্যক্তি এই কর্ম্মেতে মনোনীত হন্ তিনি ঐ পদের কর্ম্ম উপযুক্তমতে চালাইবার এবং তাঁহার ঐ পদে থাকনকালে কোন সোণরুপা কি টাকাইত্যাদি খোয়া গেলে সেই ক্ষতি পূরণ করিবার নিমিত্তে তাঁহাকে মালজামিনস্বরূপ ৫০,০০০ টাকার কোম্পানির কাগজ টাকশালের অধ্যক্ষ সাহেবের নিকটে আমানৎ করিতে হইবেক এবং একেং ও উভয়ে ২,০০,০০০ টাকার হাজির জামিনস্বরূপ অন্যূন দুই জনকে দিতে হইবেক।

ঐ সোণারুপার তহবীলদারের বেতন মাসে ২৫০৲ টাকা।

পি মেলবিল্।
টাকশালের কমিটির সেক্রেটারী।

টাকশালের কমিটির দফ্তরখানা।
১৮৪৪ সাল ২৪ জুলাই।

[গবর্ণমেন্ট গেজেট [illegible]জেট। ১৮৪৪। [illegible] জুলাই।]

## GOVERNMENT ADVERTISEMENTS. | গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

### SALT. | নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং নারয়ণপুরে শ্রীযুত প্রিন্সেপ সাহেবের গোলার নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| ২৪ পরগনা নারায়ণপুর ১ দোমরা রকম | নারায়ণ পুর | ১২৫০ সাল | মোন ৬০০০/ | কোং টাকা ৪০৫৲ |

বোর্ড পরমিট নেমক ও আফিম তাং ২৬ জুলাই সন ১৮৪৪ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখদরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং চট্টগ্রামের গোলার নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জিলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| চট্টগ্রাম | সদর ঘাট নেজামপুর ডোমখালি | ১২৫০ সাল ঐ | মোন ২০,০০০০/ ১০,০০০০/ | কোং টাকা ৪১৭৲ [illegible] |

বোর্ড পরমিট নেমক ও আফিম তাং ২৫ জুলাই সন ১৮৪৪ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

## INSOLVENT COURT. | যোত্রহীনেরদের আদালত।

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

In the matter of the Petition of HENRY JOHN LEIGHTON, lately carrying on business in Copartnership with William Frederick Fergusson, Theodore Dickens, Robert Thomas, Charles Hogg, Colin Campbell, and John Hutcheson Fergusson, at Calcutta, as Merchants and Agents, under the Style or Firm of Fergusson, Brothers and Company,

Notice is hereby given, that by an order of the Court for the Relief of Insolvent Debtors at Calcutta, made on the 18th day of July Instant, the matters of the Petition of the said Insolvent were appointed to be heard in the said Court on Saturday the 7th day of September next.

The names of the Creditors of the said Insolvent appear in a Sechedule filed in the office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

SANDES, FRITH AND SANDES, *Attorneys.*

### শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

উলিয়ম ফ্রেড্রিক ফরগসন সাহেব ও থিওডোর ডিকিন্স সাহেব ও রাবর্ট তামস সাহেব ও চার্লস হগ সাহেব ও কলিন কাম্বেল সাহেব ও জান হচিসন ফরগসন সাহেবের সঙ্গে কলিকাতার ফরগসন ব্রাদর কোম্পানির নামে কর্ম্মকারি

হেনরি জান লেটন

সাহেবের বিষয়ে ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে কলিকাতার যোত্রহীন ঋণিরদের উপকারার্থ আদালতের বর্ত্তমান জুলাই মাসের ১৮ তারিখের হুকুমক্রমে ঐ যোত্রহীনের দরখাস্তের বিষয় আগামি সেপ্টেম্বর মাসের ৭ তারিখ শনিবারে শুননি হইবেক।

উক্ত যোত্রহীনের মহাজনেরদের নামের এক তফসীল উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় তথায় গেলে দেখিতে পাইবেন।

সাণ্ডিস ও ফ্রিথ ও সাণ্ডিস।
উকীল।

[*Government Gazette, 30th July*, 1844.]

**In the matter of CHARLES MORGAN, lately carrying on business in Old Court House Street, in the Town of Calcutta, as a Merchant and Agent in Copartnership with one John Morgan, (who is now residing in Great Britain, and who has lately been found and adjudged a Bankrupt under a fiat issued forth against him in Great Britain,) under the Style or Firm of C. and J. Morgan, adjudged entitled, on Saturday the sixth day of July instant, to the benefit of the Act of the Ninth, George the Fourth, Chapter Seventy-three, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies.**

NOTICE is hereby given, that by an order of the said Court, made in the above matter, bearing date the sixth day of July, one thousand eight hundred and forty-four, it is ordered that the said Insolvent be for ever discharged from all liability whatsoever for or in respect of the Several Debts due from him to the persons following, (that is to say) Messieurs Colvin, Ainslie, Cowie and Company, Messieurs Brownrigg and Company, Messieurs Sargant, Gordon and Company, Messieurs Hay and Company, Mr. Alexander Rogers, M. H. Turnbull, Esquire, Mr. John Sanderson, Colin Lindsay, Esquire, and M. H. Turnbull, Esquire, Trustees of W. P. R. Shedden, Messieurs William Pennell, and Dd. Davidson, Assignees of David Low, Messieurs Eglinton, McClure and Company, Secretaries to the Globe Insurance Office, Messieurs Allan, Paton and Company, Secretaries to the Equitable Insurance Company, Messieurs Robert O'Dowda and John Cowie, Assignees of Messieurs Boyd and Company, Greenock Bank Company, Messieurs Alexander and Jas. Thomson, Messieurs R. O'Dowda and R. C. Jenkins, Assignees of the Estate of the late Firm of Fergusson, Brothers and Company, Messieurs Cockerell and Company, R. O'Dowda, Esquire, Assignee of the late Firm of Adam Scott and Company, R. O'Dowda, Esquire, Assignee of the late Firm of McLeod, Fagan and Company, Messieurs R. O'Dowda and C. I. Richards, Assignees of the late Firm of Gilmore and Company, Messieurs Shearwood and Company, G. H. Smith, Esquire, H. C. Hulse, Esquire, the Registrar of the Supreme Court at Calcutta, as the administrator for the time being of the Estate of A. Syme, deceased, and Messieurs Livingston, Syers and Company, unless cause be shewn to the contrary on Saterday the seventh day of September next.

MARSHALL and WALLER,
*Insolvent's Attorneys.*

No. 4, Mission Row,
23d July, 1844.

---

NOTICE is hereby given, that by an order of the said Court the matters of the Petition of HARROW KHANSAMAH, late of Dhurmtollah Bazar, in the Town of Calcutta, a Poddar or Money Changer, and now a prisoner confined in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the Ninth Year of [illegible] Reign of his late Ma-

## চারল্স মারগ্যান

যিনি সম্প্রতি কলিকাতার ওউল্ড্‌কোর্ট হৌষ ইষ্ট্রিটে এক ব্যক্তি জান মারগ্যানের সহিত যোগেতে সি এণ্ড জে মারগ্যান নামের দ্বারা আড়তদারী এবং সওদাগরি করিতেন (যিনি এক্ষণে গ্রেট বৃটেনে অর্থাৎ বিলাতে বাস করিতেছেন এবং যাহার বিপক্ষে এক অক্ষম ঋণির হুকুম ঐ বিলাতে নির্দ্ধারিত হইয়াছে) এই বর্ত্তমান মাসের শনিবার ৬ জুলাই দিবসে হুকুম হইল যে চতুর্থ জর্জ রাজার ৭৩ অধ্যায়ের নবম আইনানুসারে নিয়ম যাহা ভারতবর্ষে সকল অক্ষম দেনাদারের পরিত্রাণার্থে হইয়াছে সেই নিয়মানুযায়ি খ্যাতি পাইলেন।

সমাচার দেওয়া যাইতেছে যে ঐ আদালতের ৬ জুলাই ১৮৪৪ সালের হুকুমের দ্বারা উক্ত বিষয়ে হুকুম হইল যে ঐ অক্ষম ঋণি এই পশ্চাৎ লিখিত ব্যক্তিদিগের ঋণ যাহা পরিশোধ জন্য তাঁহারি উপর নির্ভর আছে সেই সকল দেনাহইতে চির কালের নিমিত্তে খালাস পাইবেন যদ্যপিস্যাৎ তাহার বিরুদ্ধে কোন কারণ আগামি শনিবার ৭ সেপ্টেম্বর দিবসে ঐ আদালতে দর্শান না যায় (যথা) মেসিউএর্য কালবিন এন্সলি কৌই এণ্ড কোম্পানি মেসিউএর্য ব্রোনরিগ এণ্ড কোম্পানি মেসিউএর্য সারগ্যাণ্ট গারডন এণ্ড কোম্পানি মেসিউএর্য হে এণ্ড কোম্পানি মেস্টর আলেকজাণ্ডর রজর্স এম এইচ টর্ণবুল ইস্কোএর মেস্টর জান সেণ্ডরসন কালিন লিণ্ডসে ইস্কোএর এণ্ড এম এইচ টর্ণবুল ইস্কোএর ডবলিউ পি আর সিডেনের ট্রস্টি মেসিউএর্য উইলেম পেনেল এণ্ড ডি ডেবিড্‌সন ডেবিড লোর এসাইনি মেসিউএর্য ইগলিনটান ম্যাকলিউর এণ্ড কোম্পানি গ্লোব ইনসিউরেন্স আফিসের সেক্রেটারি মেসিউএর্য আলেন প্যাটন এণ্ড কোম্পানি ইকুইটেবিল ইনসিউরেন্স কোম্পানির সেক্রেটারি মেসিউএর্য রাবর্ট ওডৌডা এণ্ড জান কৌই মেসিউএর্য বইড এণ্ড কোম্পানির এসাইনি গৃনক ব্যাঙ্ক কোম্পানি মেসিউএর্য আলেকজাণ্ডর এণ্ড জেমস তামসন মেসিউএর্য আর ওডৌডা এণ্ড আর সি জেনকিন্স ফারগিউসন ব্রাদর এণ্ড কোম্পানির গত ফরমের ইষ্টেটের এসাইনি মেসিউএর্য কাকরেল এণ্ড কোম্পানি আর ওডৌডা ইস্কোএর এডম স্কাট এণ্ড কোম্পানির গত ফরমের এসাইনি আর ওডৌডা ইস্কোএর মাকলৌড ফেগান এণ্ড কোম্পানির গত ফরমের আসৈনি মেসিউএর্য আর ওডৌডা এণ্ড সি জে রিচার্ডেস গিলমোর এণ্ড কোম্পানির গত ফরমের এসাইনি মেসিউএর্য সিএরউড এণ্ড কোম্পানি জি এইচ ইস্মিথ ইস্কোএর এইচ সি হল্‌স ইস্কোএর কলিকাতার বড় আদালতের রেজিষ্টরের গত এ সাইমের ইষ্টেটের এডমিনিষ্ট্রেটর অর্থাৎ মালামালের কর্ত্তা এণ্ড মেসিউএর্য লিবিংষ্টন সাইয়র্স এণ্ড কোম্পানি।

মারসেল এণ্ড ওয়ালর।
ইনশালবেণ্টের উকীল।

নং ৪ মিসিয়ান রো।
২৩ জুলাই ১৮৪৪।

---

ইস্তাহার যে ঐ আদালতের হুকুমানুসারে শহর কলিকাতার ধর্ম্মতলার বাজারনিবাসি

## হাড় খানসামা

এক ব্যক্তি পোদ্দার এবং এক্ষণে কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ গত চতুর্থ জর্জনামক রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষের সকল অক্ষম দেনাদারের উপ-

jesty George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, &c., are appointed to be heard by the said Court on Saturday the seventh day of September next.

The names of the Creditors of the said Harrow Khansamah, appear in a Schedule filed with his said Petition in the office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

MARSHALL AND WALLER,
*Insolvent's Attornies.*

4, Mission Row, 18th July, 1844.

---

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of PURRUSOTOM DASS, and KHOSAUL CHUND, lately carrying on trade and business together in Copartnership as Silk Merchants, under the Style or Firm of Purrusotom Dass and Khosaul Chund, at Burtullah Gully, in the Town of Calcutta, and now prisoners confined in the Common Gaol of Calcutta, seeking the benefit of the act of the Ninth year of the Reign of his late Majesty George the Fourth, entitled, an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, &c are appointed to be heard by the said Court, on Saturday the Fifth day of October next.

The names of the Creditors of the said PURRUSOTOM DASS, and KHOSAUL CHUND, appear in a Schedule filed with their said Petition in the Office of the Chief Clerk of the said Court, to which any creditor may refer.

MARSHALL and WALLER,
*Insolvents' Attornies.*

4, Mission Row, 19th July, 1844.

---

In the matter of ROBERT BARKER MACDONALD, an Insolvent.

On Saturday the 6th day of July instant, upon an application of the Assignee in this matter, it was ordered that the said Assignee do from and out of the sum of Co's. Rs. 7,340-13-6 in his hands, pay a dividend at the rate of Co's Rs. 4 per Cent. (which will amount to the sum of Co's Rs. 6505 5-1.) upon the several claims admitted on the Schedule of the said Insolvent, so soon as such claims shall be duly substantiated to the satisfaction of the said assignee.

Notice whereof is hereby given.

Assignee's Office, 22d July, 1844.

---

In the matter of ANDREW HERVEY, an Insolvent,

NOTICE is hereby given, that Saturday, the 3d day of August next, is appointed for further hearing in this matter, for the purpose of declaring a dividend; and that an Account in detail of the receipts and disbursements of the Assignee from the 1st day of August 1843, until the 1st day of July instant, has been filed and may be inspected in the office of the Chief Clerk. Any Creditor or other person interested who may intend to establish or oppose any

কারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধারের জন্য প্রার্থনা করেন্ ঐ দরখাস্ত শ্রবণ জন্য আগামি শনিবার ৭ সেপ্টেম্বর দিবসে ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে।

ঐ হারু খানসামার মহাজনেরদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাঁহার দরখাস্তের সম্বলিত ঐ আদালতের প্রধান ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দপ্তরখানায় গিয়া দেখিবেন।

মারসেল এণ্ড ওয়ালর।
ইনশালবেন্টের উকীল।

নং ৪ মিসিয়ান রো। ১৮ জুলাই ১৮৪৪।

---

ইস্তাহার যে ঐ আদালতের হুকুমানুসারে
পুরুষোত্তম দাস এবং খোসালচাঁদ

যাঁহারা সম্প্রতি যোগেতে পুরুষোত্তম দাস এবং খোসালচাঁদ নামের দ্বারা শহর কলিকাতার বড়তলা গলিতে রেসমের সওদাগরি করিতেন এবং এক্ষণে কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহারদিগের দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ গত চতুর্থ জর্জনামক রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষের সকল অক্ষম দেনাদারের উপকারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধারের জন্য প্রার্থনা করেন্ ঐ দরখাস্ত শ্রবণ জন্য আগামি শনিবার ৫ অক্টোবর দিবসে ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে।

ঐ পুরুষোত্তম দাস এবং খোসালচাঁদের মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাঁহার দিগের দরখাস্তের সম্বলিত ঐ আদালতের প্রধান ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দপ্তরখানায় গিয়া দেখিবেন।

মারস্যাল এণ্ড ওয়ালর।
ইনশালবেন্টের উকীল।

নং ৪ মিসিয়ান রো। ১৯ জুলাই ১৮৪৪।

---

গোত্রহীন

রাবর্ট বার্কর মাক্‌ডনাল্‌ড সাহেবের বিষয়ে

এই বিষয়ে আসৈনি সাহেবের বর্ত্তমান জুলাই মাসের ৬ তারিখ শনিবারের দরখাস্তমতে হুকুম হইয়াছিল যে উক্ত গোত্রহীনের তফসীলে যে সকল ব্যক্তির দাওয়া লেখা আছে তাঁহারদের ঐ দাওয়া উক্ত আসৈনি সাহেবের খাতিরজমামতে সাব্যস্ত হইলে উক্ত আসৈনি সাহেবের হাতে যে ৭৩৪০৸/৬ টাকা আছে তাহাহইতে তিনি শতকরা ৪৲ টাকার ডিবিডেণ্ড অর্থাৎ সর্ব্বসুদ্ধ ৬৫০৫ ।/১ টাকা তাঁহারদিগকে দেন।

ইহার সম্বাদ দেওয়া গেল।

আসৈনির দপ্তরখানা ১৮৬৪। ২২ জুলাই।

---

গোত্রহীন

আন্দ্রু হারবি সাহেবের বিষয়ে।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ডিবিডেণ্ড নির্দ্ধারণ করণের নিমিত্ত এই বিষয় পুনরায় আগামি আগষ্ট মাসের ৩ তারিখ শনিবারে শুনানি হইবেক। আরো সম্বাদ দেওয়া যাইতেছে যে ১৮৪৩ সালের ১ আগষ্ট তারিখঅবধি বর্ত্তমান জুলাই মাসের ১ তারিখপর্য্যন্ত আসৈনি সাহেব যে সকল টাকা আয়ব্যয় করিয়াছেন তাহার বিস্তারিত হিসাব দাখিল করা গিয়াছে এবং প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় দৃষ্ট হইতে পারে। যে কোন মহাজন অথবা এই বিষয়ে লিপ্ত অন্য যে কোন জন উক্ত গোত্রহীনের সম্পত্তির উপর কোন দাওয়াস্থাপন করিতে চাহেন অথবা [illegible] কতা করি-

claim upon the Estate of the said Insolvent, will be heard, notice having been given at the office of the Chief Clerk three clear days before the hearing.

Assignee's Office, 22d July, 1844.

---

The like Notice in the matter of ROBERT THOMAS, an Insolvent, wherein the account of the Assignee is filed from 2d day of March 1844, to the 1st day of July instant.

তে চাহেন তিনি শুনানির দিবসের তিন দিন পূর্ব্বে প্রধান ক্লার্ক সাহেবের দপ্তরখানায় সম্বাদ দিলে তাঁহার বাক্য শুনা যাইবেক।

আসৈনির দপ্তরখানা। ১৮৪৪।২২ জুলাই।

---

যোত্রহীন

রাবর্ট তামস সাহেবের

বিষয়ে উক্ত প্রকার সম্বাদ দেওয়া যাইতেছে: এই বিষয়ে ১৮৪৪ সালের ২ মার্চ তারিখঅবধি বর্ত্তমান জুলাই মাসের ১ তারিখপর্য্যন্তের আসৈনি সাহেবের হিসাব দাখিল হইয়াছে।

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৪। ৩০ জুলাই।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

## CALCUTTA, TUESDAY, AUGUST 6, 1844.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৪ সাল ৬ আগষ্ট।


### ERRATUM.

It having been discovered that Clause 6, in Art. 45, Sch. A. Reg. X. 1829, of Exemptions, as given below, was omitted in the Bengalee Version of the Regulations now in use in the Courts, the Sudder Court has directed it to be translated and published for general information.

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

"Receipts and Discharges given to Gomashtas and others, being Servants of the Party giving the Receipts, in acknowledgment of the performance of Service, or of the said Servants having rendered Account of Trusts and Monies committed to them."

### CIRCULAR ORDERS OF THE SUDDER BOARD OF REVENUE.

No. 12.

*From the Officiating Secretary to the Sudder Board of Revenue, to the Commissioner of Revenue for the Division of——*

I am directed by the Sudder Board of Revenue, to annex for the information and guidance of the Collectors of your Division, the accompanying copy of a letter (No. 416,) dated the 27th May last, from the Under Secretary to the Government of Bengal, in the Revenue Department, authorizing them, under certain rules and restrictions, to receive Government paper as Security for the payment of arrears of Land Revenue from persons not proprietors of Estates.

(Signed) G. PLOWDEN,
*Officiating Secretary.*

Fort William, 16th July, 1844.

No. 416.

*From Under Secretary to the Government of Bengal, to G. Plowden, Esq. Officiating Secretary to the Sudder Board of Revenue, dated Fort William, 27th May,* 1844.

1st. With reference to your letter No. 261,

### অশুদ্ধশোধন।

আইনের যে বাঙ্গলা তরজমার এক্ষণে আদালতে ব্যবহার আছে তাহার মধ্যে নীচের লিখিত ১৮২৯ সালের ১০ আইনের A চিহ্নিত তফসীলের ৪৫ দফার মধ্যে বর্জ্জনীয় কথার ৬ ধারা দেওয়া যায় নাই দেখিয়া সদর দেওয়ানী আদালত এক্ষণে তাহা তরজমা করিয়া সকল লোকের বিজ্ঞাপনার্থ প্রকাশ করিতে হুকুম দিয়াছেন।

"রসীদদেওনিয়া ব্যক্তির গোমাশ্‌তাপ্রভৃতি চাকরকে কার্য্যনির্ব্বাহ স্বীকারস্বরূপ কিম্বা উক্ত চাকরেরদের নিকটে যে দ্রব্য কি টাকাইত্যাদি গচ্ছিত ছিল তাহার হিসাবপাওনের স্বীকারস্বরূপ যে রসীদ কি ফারখৎ দেওয়া যায় তাহা।"

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

### সদর বোর্ড রেবিনিউর সরক্যুলর অর্ডর।

১২ নম্বর।

অমুক এলাকার রাজস্বের শ্রীযুত কমিস্যনর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর একটিং সেক্রেটারী সাহেবের পত্র।

সদর বোর্ড রেবিনিউর হুকুমক্রমে রেবিনিউর সিরিশ্‌তায় বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের ছোট সক্রেটারী সাহেবের গত মে মাসের ২৭ তারিখের ৪১৬ নম্বরী পত্রের নীচের লিখিত নকল তোমার এলাকার কালেক্টর সাহেবদিগের বিজ্ঞাপন ও উপদেশের নিমিত্তে তোমার নিকটে পাঠাইতেছি। ঐ পত্রের মধ্যে কালেক্টর সাহেবদিগকে এই ক্ষমতা দেওয়া গেল যে কোন২ বিশেষ বিধান ও নিষেধের প্রতি দৃষ্টি রাখিয়া তাঁহারা জমীদারীর মালিকভিন্ন অন্যান্য লোকের স্থানে বাকী মালগুজারী পরিশোধের নিমিত্ত প্রোমিসরি নোট অর্থাৎ কোম্পানির কাগজ আমানৎস্বরূপ লন্।

জি প্লোডন।
একটিং সেক্রেটারী।

ফোর্ট উলিয়ম। ১৮৪৪ সাল ১৬ জুলাই।

৪১৬ নম্বর।

সদর বোর্ড রেবিনিউর একটিং সেক্রেটারী শ্রীযুত জি প্লোডন সাহেবের প্রতি বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের ছোট সেক্রেটারী সাহেবের পত্র। ফোর্ট উলিয়ম। ১৮৪৪ সাল ২৭ মে।

১ দফা। গত জুলাই মাসের ২৮ তারিখের ২৬১ নম্বরী

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| খোরদা পাজা | ... | ... | ১২৪৮ | ... | ... | [illegible]৮,৩৫৸৫ |
| ঐ | ... | ... | ১২৪৯ | ... | ... | ২,১২,৯২২ ॥০ |
| বালেশ্বর পাজা | ... | ... | ১২৪৮ | ... | ... | ৪,[illegible]৫,১৫ ॥০ |
| ঐ | ... | ... | ১২৪৯ | ... | ... | ২,৬৯,১৬৫ ॥৭ |
| ঐ | ... | ... | ১২৫০ | ... | ... | ১,০৯,১৫৮ ॥০ |
| ক্রোকী পাজা | ... | ... | ১৮৪৪। ৪৫ | ... | ... | ৸৯। |

বিমৌজিব হুকুম সাহেবান আলিশান বোর্ড পরমিট নেমক ও আফিম ইতি সন ১৮৪৪ সাল তারিখ ২২ আগষ্ট।

এচ টরেন্স। সেক্রেটারী।

## LAND ADVERTISEMENTS. — ভূমিবিষয়ক ইশ্‌তিহার।

ইস্তাহারনামা কাছারী কালেক্‌টরি জিলা ঢাকা জালালপুর এই যে।

১৮৪১ সনের ১২ আইনের ৩ ধারা ও সাহেবান সদর বোর্ডের ঐ সনের ৬ অক্‌টোবরের বিধিঅনুসারেও গবর্ণমেণ্ট গেজেটের ১৮৪২ সনের ২২ জানুআরির লিখিত প্রশংসিত সাহেবানের আদেশমতে ১২৫১ সনের কিস্তি আষাঢ় ও শ্রাবণ ও ভাদ্রের বাকী খাজানা যে সকল মহালাতের আদায় না হয় ঐ সকল মহালাত ১৮৪৪ সনের ২৮ সেপ্টেম্বর মোং ১২৫১ সনের ১৪ আশ্বিন এই জিলার কালেক্‌টরী কাছারীতে বিক্রি হইবেক উক্ত মহালাতের মালগুজারদারানদিগের উচিত যে আপন২ জিম্মার বাকী খাজানা ২৭ সেপ্টেম্বর সূর্য্যাস্তের পূর্ব্বে অথবা তাহার পূর্ব্বে আদায় করে যদি বাকীদারান উক্ত নিয়মমতে বাকী আদায় না করে তবে ঐ বাকী টাকা না লইয়া বাকীর মহালাত নীলাম করা যাইবেক ও খাজানা না লওয়ার আপত্তি গ্রাহ্য হইবেক না আর যে কেহ নীলাম খরিদের বাসনা রাখে ঐ তারিখে হাজির হইয়া খরিদ করে ইতি তারিখ ৬ আগষ্ট সন ১৮৪৪ ইং মোং সন ১২৫১ বাং তারিখ ২৩ শ্রাবণ

*Dacca Collectorate, 6th August,* 1814. — R. E. CUNLIFFE, *Collector.*

## INSOLVENT COURT. — যোত্রহীনেরদের আদালত।

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, bearing date the Twenty-sixth day of August instant, the Schedule of JOHN CURRIE, who was formerly of the Strand Road, in the Town of Calcutta, carried on Trade and Business in Calcutta, as a Ship Chandler and Marine Store-keeper in Copartnership together with one John Gordon Stuart, under the Style and Firm of Stuart, Currie and Company, and at present residing in Goomghur, in the Town of Calcutta, against whom an adjudication of Insolvency was made and pronounced by this Court, on the eighth day of May last, on the application of Sumboochunder Dutt, a Creditor of the said John Currie, has been filed in this Court, and that the matters of the said Schedule and application are appointed to be heard in the said Court, on Saturday, the fifth day of October next, at the hour of eleven o'clock in the forenoon.

The names of the Creditors of the said JOHN CURRIE, appear in a Schedule filed in the office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

W. D. SHAW,
*Attorney for the said Insolvent.*

Calcutta, 26th August, 1844.

---

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of HIMMUTRAM, late of Toolah Bazar, in the Town of

### শহর কলিকাতার যোত্রহীন ঋণিরদের পরিত্রাণার্থ আদালত।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বে ষ্টুয়ার্ট করি কোম্পানির নামে জান গর্ডন ষ্টুয়ার্ট নামক এক জন সাহেবের যৌতায় কলিকাতা নগরের নদীর নিকট রাস্তার ধারে জাহাজের মোমবাতি প্রস্তুতকরণিয়া এবং জাহাজ সম্পর্কীয় অন্যান্য বিষয় যোগাওনের কর্ম্মকারি কিন্তু এক্ষণে কলিকাতা নগরের গুমঘরনিবাসি

জান করি সাহেব

সম্ভূচন্দ্র দত্ত নামে তাঁহার এক জন মহাজনের দরখাস্তক্রমে গত মে মাসের ৮ তারিখে এই আদালতের দ্বারা যোত্রহীন প্রকাশ হইয়াছেন। তাহাতে বর্ত্তমান আগষ্ট মাসের ২৬ তারিখে এই আদালতের হুকুমক্রমে তাহার তফসীল এই আদালতে দাখিল করা গিয়াছে এবং উক্ত তফসীল ও দরখাস্তের বেওরা আগামি অক্‌টোবর মাসের ৫ তারিখ শনিবারে বেলা এগার ঘন্টার সময়ে উক্ত আদালতে শুনা যাইবেক।

উক্ত জান করি সাহেবের মহাজনেরদের নামের তফসীল উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দফ্তরখানায় দাখিল করা গিয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন।

ডবলিউ ডি শা।
উক্ত যোত্রহীনের উকীল।

কলিকাতা ১৮৪৪ সাল ২৬ আগষ্ট।

---

সকলকে খবর দেওয়া যাইতেছে যে ঐ আদালতের হুকুমানুসারে কলিকাতার তুলাবাজার সাকিনের

হিম্মতরাম

তিনি পূর্ব্বে কাপড়ওয়ালা ছিলেন এক্ষণে শহর কলি-

Calcutta, late a Cloth Merchant, and now a prisoner for debt in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty King George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard in the said Court, on Saturday, the fifth day of October next.

The names of Creditors of the said HIMMUTRAM, appear in a Schedule filed with his said Petition in the Office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

CHA. STRETTELL, *Insolvent's Attorney*

Calcutta, 26th August, 1844

---

NOTICE is hereby given, that by an order of the said Court, made in the matter of RAMRUTTON MITTER, a Trader, residing at Aurpooly, in the Town of Calcutta, but at present residing at Bhowanypore, in the district of Twenty four Pergunnahs, in the province of Bengal, against whom an adjudication of Insolvency on the Petition of Hurrowchunder Ghose, was made and pronounced on the 16th day of July 1844, and now seeking the benefit of the Act of the Ninth year of the Reign of his late Majesty George the Fourth, entitled an Act to Provide for the Relief of Insolvent Debtors in the East Indies, Saturday the 5th day of October next was appointed for the hearing of the said matter The names of the Creditors of the said Ramrutton Mitter, appear in a Schedule filed in the office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

H MARTINDELL, *Insolvent's Attorney*

31st August, 1844

---

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of WILLIAM ADAM PALMER RODGERS, sued by the name of W. Rodgers, an Assistant in the office of the Civil Auditor of Government at Calcutta, late of Bibee Cooper's Lane, Colingah, in the Town of Calcutta, and now a prisoner confined in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the Ninth year of the reign of his late Majesty George the Fourth, entitled an Act to provide for the relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard in the said Court on Saturday the fifth day of October next.

The names of Creditors of the said WILLIAM ADAM PALMER RODGERS, appear in a Schedule filed with his said Petition in the office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

CH STRETTELL,
*Insolvent's Attorney*

Calcutta, 31st August, 1844.

[*Government Gazette, 3d September*, 1844.]

কাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ গত রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষের সকল অক্ষম ঋণিদিগের উপকারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধারের নিমিত্তে প্রার্থনা করেন্ ঐ দরখাস্ত শ্রবণের নিমিত্ত আগামি ৫ অক্টোবর শনিবার দিবস নির্দ্ধারিত হইয়াছে।

ঐ হিমতরামের মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাঁহার দরখাস্তসম্বলিত ঐ আদালতের প্রধান ক্লার্কের দফ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মাহাজনের বাঞ্ছা হয় সেই দফ্তরখানায় গিয়া দেখিবেন ইতি।

চার্লস স্ট্রেটেল। যোত্রহীনের উকীল।

কলিকাতা সন ১৮৪৪ সাল ২৬ আগষ্ট।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বে কলিকাতা নগরের আড়পুলিনিবাসি বাণিজ্যকারি কিন্তু এক্ষণে বাঙ্গলা প্রদেশের জিলা চব্বিশপরগনার ভবানীপুরনিবাসী

রামরত্ন মিত্র

১৮৪৪ সালের ১৬ জুলাই তারিখে হরচন্দ্র ঘোষের দরখাস্তমতে যোত্রহীন প্রকাশ হওয়াতে তিনি এক্ষণে পূর্ব্ব ভারতবর্ষের যোত্রহীন ঋণিবদের উপকারার্থ আইন নামক মৃত চতুর্থ জর্জ রাজার অধিকারের নবম বৎসরের আইনের দ্বারা উপকার পাইতে প্রার্থনা করিতেছেন অতএব উক্ত আদালতের হুকুমক্রমে উক্ত রামরত্ন মিত্রের দরখাস্তের শুনানি আগামি অক্টোবর মাসের ৫ তারিখ শনিবারে হইবেক। উক্ত রামরত্ন মিত্রের মহাজনেরদের নাম তফসীলে নির্দ্দিষ্ট হইয়া উক্ত আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দফ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেখানে গিয়া তাহা দেখিবেন।

এচ মার্টিণ্ডেল।
যোত্রহীনের উকীল।

১৮৪৪ সাল ৩১ আগষ্ট

---

সকলকে খবর দেওয়া যাইতেছে যে ঐ আদালতের হুকুমানুসারে শহর কলিকাতার বিবি কুপরের লেন শাকিনের

উলিয়ম আডম পামর রজর্স

যাহার ডবলিউ রজর্স নামের দ্বারা নালিশ হয় তিনি পূর্ব্বে গবর্ণমেণ্ট সিবিল আডিটর আফিসের আসিষ্টাণ্ট ছিলেন এক্ষণে শহর কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ গত রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষের সকল অক্ষম ঋণিরদিগের উপকারার্থে হইয়াছে সেই নিয়মানুসারে আপনার উদ্ধারের নিমিত্ত প্রার্থনা করেন্ ঐ দরখাস্ত শ্রবণের নিমিত্ত আগামি ৫ অক্টোবর শনিবার দিবস নির্দ্ধারিত হইয়াছে।

এ উলিয়ম আডম পামর রজর্স সাহেবের মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাঁহার দরখাস্তের সম্বলিত ঐ আদালতের প্রধান ক্লার্কের দফ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দফ্তরখানায় গিয়া দেখিবেন ইতি।

সি স্ট্রেটেল। যোত্রহীনের উকীল।

কলিকাতা সন ১৮৪৪। ৩১ আগষ্ট।

রিসিবর আফিস সুপ্রেম কোর্ট।

মৃত লাডলীমোহন ঠাকুরের ইষ্টেটের রিসিবর শ্রীযুত মেং বার্ণেট অডোডা সাহেব উক্ত ইষ্টেটের দরুণ নীচের লিখিত জমীদারী ইজারা কিম্বা খরিদের বিষয় দরখাস্ত লইবেন।

জেলা হুগুলী পরগনে সন্দীপ।
তরফ ভবানীচরণ মায়চর।

---

জেলা ঐ পরগনে ঐ।
চর আফজল ভবানীচরণ
মায়চর নিলজ্জীদিগর।

---

জেলা ঐ পরগনে ঐ।
নীলাম ভবানীচরণ মায়চর।

---

উপরের লিখিত মহলাতের।
সালিআনা আদায় কোং ৭৪৯৭৮
সদর মালগুজারি কোং ৪১৪৫০ টাকা।

---

অপর বৃত্তান্ত রিসিবর আফিস অথবা
তাঁহার উকীল মেং বার্ণেট স্ট্রেটন সাহেবের
১ নং ইশপ্লানেড রো আফিসে জানিতে
পারিবেন।
রিসিবর আফিস। ১ আগস্ট ১৮৪৪ সাল।

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৪। ৩ সেপ্টেম্বর।]

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান ক্লার্কমার্শমন সাহেবকর্তৃক মুদ্রিত হইল।

Numb. 221. ২৫১) ( ৩৮১



# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, SEPTEMBER 10, 1844.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৪ সাল ১০ সেপ্টেম্বর।

## DRAFTS OF ACTS.

FORT WILLIAM.
HOME DEPARTMENT.
LEGISLATIVE.
THE 24TH AUGUST, 1844.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 24th of August 1844.

*An Act to amend Act No. XII. of* 1841, *entitled "An Act for amending the "Bengal Code in regard to "Sales of Land for Arrears "of Revenue.*

[N. B. Alterations and additions are printed in Italics.]

*Whereas, it is found expedient to amend the existing law for the realization of the Land Revenue.*

*It is hereby enacted, that from the            day of            18    , the third and following Sections of Act No. XII. of* 1841, *are repealed.*

II. And it is hereby enacted, that if the whole or a portion of a kist or instalment of any month of the era according to which the settlement and kistbundee of any Mehal have been regulated, be unpaid on the first of the following month of such era, the sum so remaining unpaid shall be considered an arrear of Revenue.

[The same as Section V. of the present Act.]

*III. And it is hereby enacted, that upon the promulgation of this Act, the Sudder Board of Revenue at Calcutta shall determine upon what dates all arrears of Revenue and all demands, which by the Regulations and Acts in force are directed to be realized in the same manner as arrears of Revenue, shall be paid up in each District in the Provinces under their jurisdiction, in default of which payment the Estates in arrear in those Districts, except as hereinafter provided, shall absolutely be*



## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৪ সাল ২৪ আগষ্ট।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৪ সালের ২৪ আগষ্ট তারিখে হুজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

মালগুজারীর বাকী আদায়ের নিমিত্ত ভূমি নীলামের বিষয় বাঙ্গলা দেশের চলিত আইন শুধরিবার আইন এই নামে বিখ্যাত ১৮৪১ সালের ১২ আইন সংশোধনের আইন।

যেহেতুক ভূমির মালগুজারী আদায় করিবার নিমিত্ত একণে যে আইন চলন আছে তাহা সংশোধন করিতে উচিত বোধ হইয়াছে

অতএব ইহাতে হুকুম হইল যে অমুক সালের অমুক মাসের অমুক তারিখঅবধি ১৮৪১ সালের ১২ আইনের ৩ ধারা এবং তৎপরের লিখিত ধারাসকল রদ হয় ইতি।

[চলিত আইনের ৫ ধারার সমান।]

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যেপ্রকার সনে কোন মহালের বন্দোবস্ত ও কিস্তীবন্দী হইয়াছিল সেই সনের কোন মাসের সমুদয় কিস্তী অথবা কিস্তীর কতক অংশ সেই সনের তৎপর মাসের প্রথম তারিখে যদি না দেওয়া যায় তবে ঐ না দেওয়া টাকা রাজস্বের বাকী জ্ঞান হইবেক ইতি।

৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনের পর সমস্ত বাকী মালগুজারী এবং যে সকল দাওয়া চলিত আইনানুসারে বাকী মালগুজারীর মত আদায় করিতে হুকুম আছে সেইং দাওয়া সদর বোর্ডের সাহেবেরদের তাবে মুফেজাতের প্রত্যেক জিলার মধ্যে যেং তারিখে দাখিল করিতে হইবেক সেইং তারিখ কলিকাতার সদর বোর্ড রেবিনিউর সাহেবেরা নিরূপণ করিবেন। এবং ঐ টাকা না দেওয়া গেলে পশ্চাৎ লিখিত বর্জিত বিষয়ছাড়া ঐং জিলায় বাকীপড়া জমীদারী যে ব্যক্তিঅধিক ডাকিবেক তাহাকে নিশ্চয় নীলামের

sold at Public Auction, to the highest bidder. And the said Board shall give notice of the dates so fixed in the official Gazettes, and shall direct corresponding publication to be made as far as regards each District, in the language of that District, in the office of the Collector or Deputy Collector, or other Officer duly authorized to hold sales under this Act, in the Courts of the Judge, Magistrate, (or Joint Magistrate, as the case may be,) Principal Sudder Ameens, Sudder Ameens, and Moonsiffs, and at every Thannah Station of that District; and the dates so fixed shall not be changed except by the said Board by advertisement and notifications, in the manner above described, to be issued at least three months before the close of the official year preceding that in which the new date is, or dates are, to take effect.

IV. Provided always, and it is hereby enacted, that no Estates shall be sold for the recovery of arrears or demands, other than those of current revenue due from the Estate itself, such Estate being a permanently settled Estate and not under attachment by order of any Judicial authority, otherwise than after a notification in the language of the District, specifying the nature and amount of the arrear or demand, and the latest date on which payment thereof shall be received, shall have been affixed for a period of not less than fifteen clear days preceding the date fixed for payment, in the office of the Collector or other Officer duly authorized to hold sales under this Act, in the Court of the Judge within whose jurisdiction the land advertized lies, in the Courts of the Principal Sudder Ameens, and Sudder Ameens of the District, and in the Moonsiff's Court and Police Thannah of the Division in which the Estate to which the notice relates, or a part of it, is situated, the same to be certified by the receipt of the Officer at whose office such publication may have been made; and also at the Cutcherry of the Malgoozar of the Estate, or at some conspicuous place upon the Estate, the same to be certified by the Peon or other person employed for the purpose.

(N. B. This Section provides for the different kinds of arrears mentioned in Section VIII. of the present Act.)

V. And it is hereby enacted, that no payment on account of arrears or demands of which the latest date of payment shall have been fixed in the manner prescribed in Section III. or IV., or both, shall be received after sunset of the date so fixed. And the Collector or other Officer duly authorised to hold sales under this Act shall, as soon as possible after the said date, issue notifications in the language of the District, to be affixed in his own office and in the Court of the Judge of the District, and to be published in the official Gazettes, specifying the Estate or Estates which will be absolutely sold as aforesaid, and the day on which the sale of the same will commence, which day shall not be less

দ্বারা বিক্রয় করা যাইবেক। এবং বোর্ডের সাহেবেরা সরকারী নানা গেজেটে আপনারদের এইরূপে নিরূপিত তারিখের সম্বাদ দিবেন এবং প্রত্যেক জিলার কালেক্টর সাহেব অথবা ডেপুটী কালেকটর সাহেব অথবা অন্য যে কার্য্যকারক এই আইনের নিরূপিত নীলাম করিতে ক্ষমতাপন্ন আছেন্ তাঁহার কাছারীতে এবং জজ ও মাজিষ্ট্রেট অথবা জাইন্ট মাজিষ্ট্রেট সাহেবের কাছারীতে এবং প্রধান সদর আমীন ও সদর আমীন ও মুনসেফের কাছারীতে এবং ঐ জিলার প্রত্যেক থানায় ঐ বোর্ডের সাহেবেরা সেই তারিখের সম্বাদ ঘোষণা করিতে হুকুম দিবেন এবং যে২ তারিখ উক্তরূপে নিরূপণ হয় সেই২ তারিখ উক্ত বোর্ডের সাহেবেরা উক্ত প্রকারে ইশ্‌তিহার ও এস্তেহ্লা দেওনের দ্বারা পরিবর্ত্ত না করিলে তাহার পরিবর্ত্ত হইবেক না এবং যে বৎসরে ঐ নূতন তারিখ বা তারিখসকল চলন হইবেক তাহার পূর্ব্ব সরকারী বৎসরের তিন মাস থাকিতে ঐ ইশ্‌তিহার ও এস্তেহ্লানামা জারী করিতে হইবেক ইতি।

৪ ধারা। কিন্তু জানা কর্ত্তব্য এবং ইহাতে হুকুম হইল যে যে জমীদারীর ইস্তমরারী বন্দোবস্ত হইয়াছে এবং কোন আদালতের কার্য্যকারকের হুকুমক্রমে ক্রোক হয় নাই এমত জমীদারীর চলন কিস্তীর বাকী মালগুজারী ছাড়া অন্য প্রকার বাকী বা দাওয়া আদায় করণার্থ জমীদারী নীলাম করিতে হইলে এইরূপে কার্য্য করিতে হইবেক বিশেষতঃ সেই জিলার চলিত ভাষাতে এক এস্তেহ্লানামা ঘোষণা করিতে হইবেক এবং ঐ এস্তেহ্লানামাতে ঐ বাকী টাকা অথবা দাওয়ার প্রকার এবং সংখ্যা এবং যে শেষ তারিখে তাহা লওয়া যাইবেক তাহা লেখা থাকিবেক এবং টাকা দেওনের নিরূপিত তারিখের পূর্ব্বে অন্যূন সম্পূর্ণ পনেরো দিবস ঐ এস্তেহ্লানামা কালেক্টর সাহেবের অথবা এই আইনক্রমে নীলামকরণের ক্ষমতাপ্রাপ্ত অন্য কার্য্যকারকের কাছারীতে এবং ইশ্‌তিহারকওয়া ভূমি যে জজ সাহেবের এলাকার মধ্যে থাকে সেই জজ সাহেবের কাছারীতে এবং সেই জিলার প্রধান সদর আমীন ও সদর আমীনের কাছারীতে এবং যে ভাগে এস্তেহ্লাসম্পর্কীয় জমীদারী কিম্বা তাহার কোন অংশ থাকে সেই ভাগের মুনসেফের কাছারীতে ও পোলীসের থানায় এস্তেহ্লানামা লট্‌কাইতে হইবেক এবং যে কার্য্যকারকের কর্ম্মস্থানে ঐ এস্তেহ্লা ঘোষণা করা যায় তিনি ঐ এস্তেহ্লানামা পাওনের এক সর্টিফিকট দিবেন এবং আরো ঐ এস্তেহ্লানামা ঐ জমীদারীর মালগুজারের কাছারীতে অথবা ঐ জমীদারীর মধ্যে সকল লোকের দৃষ্টিগোচর কোন স্থানে লট্‌কান যাইবেক এবং যে পেয়াদা অথবা অন্য যে ব্যক্তি সেই কর্ম্মে নিযুক্ত হয় সেই ব্যক্তি তাহার বিষয়ের এক সর্টিফিকট দিবেক ইতি।

(মন্তব্য। উক্ত ধারার মধ্যে চলিত আইনের ৮ ধারায় যে নানা প্রকার বকেয়া লেখে তাহার বিষয়ে হুকুম হইল।)

৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে বাকী টাকা অথবা দাওয়ার টাকা দিবার শেষ তারিখ ৩ অথবা ৪ ধারার অথবা উভয় ধারার লিখিতমতে নিরূপণ হইয়া থাকে সেই প্রকার বাকী অথবা দাওয়ার নিমিত্ত কোন টাকা ঐ নিরূপিত দিবস সূর্য্যাস্তের পর লওয়া যাইবেক না। এবং কালেক্টর সাহেব অথবা অন্য যে কার্য্যকারক এই আইনানুসারে নীলাম করিতে রীতিমত ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন তিনি উক্ত তারিখের পর যত শীঘ্র হইতে পারে তত শীঘ্র সেই জিলার চলন ভাষায় এস্তেহ্লানামা প্রকাশ করিবেন এবং তাহা আপনার কাছারীতে এবং জিলার জজ সাহেবের কাছারীতে লট্‌কাইবেন এবং ঐ এস্তেহ্লানামা সরকারী গেজেটে প্রকাশ করাইবেন। ঐ এস্তেহ্লানামার মধ্যে যে জমীদারী বা জমীদারীসকল পূর্ব্বোক্তমতে নিশ্চয় নীলাম হইবেক তাহা এবং যে দিবসে ঐ নীলাম আরম্ভ হইবেক তাহা লেখা থাকিবেক

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৪। ১০ সেপ্টেম্বর।]

*than fifteen or more than thirty clear days from the date of affixing the notification in the office of the Collector or other Officer as aforesaid. And all Estates, except as hereinafter provided, on account of which at sunset of the latest date of payment, an arrear or demand as aforesaid may be due, shall on the day notified for absolute sale, or on the day or days following, as hereinafter provided, be put up to public Auction by and in the presence of the Collector or other Officer as aforesaid, and shall be sold to the highest bidder. And no payment, or tender of payment, made subsequent to sunset of the said latest date of payment, shall bar or interfere with the sale, either at the time of sale or after its conclusion.*

[See Section VI. of the present Act.]

VI. And it is hereby enacted, that whenever an Estate *is notified for absolute sale as provided by Section V. of this Act*, the Collector or other Officer as aforesaid shall affix a proclamation in the language of the District. in his *own office*. and as soon thereafter as may be in the *Moonsiff's Courts and Police Thannahs within which the Estate, or any part of it is situated*, and also at the Cutcherry of the Malgoozar of *the* Estate, or at some conspicuous place upon *the* Estate, forbidding the ryots and undertenants *to pay rent to the defaulting Propritor or Proprietors from the date of the day after that fixed for the last day of payment notification*, on pain of not being entitled to credit in their accounts with the purchaser for any sums paid *after the date* aforesaid.

The same as Section XVII. of the present Act.

VII. And it is hereby enacted, that in Districts not permanently settled and in the Province of Benares, no sale shall take place for arrears of Land Revenue or other demand of Government, without the special sanction of the Sudder Board of Revenue, previously obtained in each several case of sale.

[The same as Section IV. of the present Act.]

VIII. And it is hereby enacted, that no claim to abatement or remission of Revenue unless the same shall have been allowed by the authority of Government, nor any private demand or cause of action whatever held, or supposed to be held, by any defaulter against Government shall bar a sale, or render a sale under this Act void or voidable; nor shall the plea that money belonging to the defaulter, and sufficient to pay the balance or part of it, was in the Collector's hands, bar a sale or render a sale under this Act void or voidable, unless such money stand in the defaulter's name alone and without dispute, and unless, after appli-

[The same as Section VII. of the present Act.]

এবং ঐ তারিখ এইরূপে নিরূপণ হইবেক যে যে তারিখ-অবধি এস্তেলানামা কালেক্টর সাহেবের অথবা পূর্ব্বোক্তমতে অন্য কার্য্যকারকের কাছারীতে লট্‌কান গেল সেই তারিখের পর সম্পূর্ণ পনেরো দিনের কম না হয় ও ত্রিশ দিনের অধিক না হয়। এবং পশ্চাৎ লিখিত বিষয়ছাড়া টাকা দেওনের শেষ তারিখে সূর্য্যাস্তহওনের সময়ে যে সকল জমীদারীর নিমিত্ত কিছু বাকী টাকা বা দাওয়া পূর্ব্বোক্তমতে পাওনা থাকে সেই সকল জমীদারী নিশ্চয় নীলামকরণের নিরূপিত দিবসে অথবা পশ্চাৎ লিখিতমতে তৎপর দিবস বা দিবসসকলে কালেক্টর সাহেব অথবা পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারকের দ্বারা এবং তাঁহার সাক্ষাৎ নীলামে ধরা যাইবেক এবং যে ব্যক্তি অধিক ডাকিবেক তাহাকে বিক্রয় করা যাইবেক। এবং টাকা দেওনের উক্ত শেষ তারিখে সূর্য্যাস্তের পর টাকা দেওয়া গেলে অথবা দিবার প্রস্তাব হইলে তাহাতে নীলামের সময়ে অথবা নীলাম হওনের পর ঐ নীলামের নিবারণ অথবা সেই নীলামের কিছু ব্যাঘাত হইবেক না ইতি।

[চলিত আইনের ১৭ ধারার সমান।]

৬ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে এই আইনের ৫ ধারাক্রমে কোন জমীদারীর নিশ্চয় নীলামের এস্তেলা হইলে কালেক্টর সাহেব অথবা উক্ত মত ক্ষমতাপন্ন কোন কার্য্যকারক আপন দফ্তরখানায় এবং তৎপরে যত শীঘ্র হইতে পারে যে মুনসেফের কাছারী ও পোলীসের থানার সীমার মধ্যে ঐ জমীদারী কি তাহার কোন অংশ থাকে তাঁহারদের কাছারীতে ও থানায় এবং ঐ জমীদারীর মালগুজারের কাছারীতে অথবা ঐ জমীদারীর মধ্যে সকল লোকের দৃষ্টিগোচর কোন স্থানে ঐ জিলার চলিত ভাষায় লেখা এক ইশ্‌তিহারনামা লট্‌কাইয়া দেওয়াইবেন। ঐ ইশ্‌তিহারনামাতে ঐ জমীদারীর রাইয়ত ও পাট্টাদার প্রজাদিগের প্রতি এই হুকুম হইবেক যে মালগুজারী দেওনের যে শেষ দিবস নিরূপণ হইয়াছে সেই দিবসের পরঅবধি তাহার বাকীদার জমীদার বা জমীদারদিগকে তাহারা আর খাজানা না দেয় এবং ঐ তারিখের পর তাহারা যত খাজানা দেয় তাহা জমীদারীর ক্রেতার হিসাবে তাহারদের নামে জমা হইবেক না ইতি।

[চলিত আইনের ৪ ধারার সমান।]

৭ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে ইস্তমরারী জমা যে২ জিলাতে ধার্য্য হয় নাহি সেই২ জিলায় এবং সুবে বারাণসে প্রত্যেক নীলামের বিষয়ে সদর বোর্ড রেবিনিউর বিশেষ অনুমতি পূর্ব্বে প্রাপ্ত না হওয়া গেলে ভূমির রাজস্বের বাকীর অথবা সরকারের অন্য দাওয়ার নিমিত্ত কোন নীলাম হইবেক না ইতি।

[চলিত আইনের ৭ ধারার সমান।]

৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে মালগুজারীর কমী বা মাফহওনের বিষয়ে যে কোন দাওয়া থাকে তাহা যদি সরকারের হুকুমানুসারে মঞ্জুর না হইয়া থাকে তবে ঐ দাওয়ার দ্বারা অথবা সরকারের স্থানে বাকীদারের কোন নিজ দাওয়ার দ্বারা কিম্বা সরকারের সহিত মোকদ্দমা করণের কোন কারণ বা অনুমান হওয়া কোন কারণের দ্বারা ঐ নীলাম নিবারণ হইতে পারিবেক না এবং তৎপ্রযুক্ত এই আইনানুসারে হওয়া নীলাম অসিদ্ধ হইবেক না কিম্বা অসিদ্ধ হইবার যোগ্য হইবেক না। এবং যাহাতে বাকীপড়া টাকা অথবা তাহার কোন ভাগ প্রচুরমতে পরিশোধ হইতে পারে এমত বাকীদারের টাকা কালেক্টর সাহেবের হাতে আছে এই ওজরে নীলাম নিবারণ হইতে পারিবেক না কিম্বা এই আইনানুসারে হওয়া নীলাম অসিদ্ধ বা অসিদ্ধ হইবার যোগ্য হইতে পারিবেক না। কিন্তু যদি ঐ টাকা বিনা বিরোধে কেবল বাকীদারের নামে লেখা থাকে এবং যদি বাকীদার উপযুক্ত সময়ের মধ্যে দরখাস্ত করিলে পর কালেক্টর সাহেব ঐ টাকা ঐ মহালের নামে জমা

cation in due time made by the defaulter, the Collector shall have neglected, or refused on insufficient grounds, to transfer it to the credit of the Estate.

IX. And it is hereby enacted, that Collectors shall, at any time before sunset of the *fixed day of payment*, receive as a deposit from any party not being a Proprietor of the Estate in arrear, the amount of the arrear of Revenue due from it, to be carried to the credit of the said Estate at sunset as aforesaid, unless before that time the arrear shall have been liquidated by a Proprietor of the Estate. And in case the party so depositing, whose money shall have been credited to the Estate in the manner aforesaid, shall be a plaintiff in a suit pending before a Court of Justice for the possession of the same, or any part thereof, it shall be competent to the Judge of the Zillah in which such Estate is situated, to order the said party to be put into temporary possession of the said Estate, subject to the rules in force for taking security in the cases of appellants and defendants. And if the party depositing, whose money shall have been credited as aforesaid, shall prove before a competent Civil Court that the deposit was made in order to protect an interest of the said party, which would have been endangered, or damaged by the sale of the Estate, he shall be entitled to recover the amount of the deposit with interest, from the Proprietors of the said Estate.

X. And it is hereby enacted, that no Estate shall be liable to sale for the recovery of arrears which have accrued during the period of its being under the management of the Court of Wards, and no Estate, the sole property of a minor or minors, and descended to him or them by the regular course of inheritance duly notified to the Collector for the information of the Court of Wards, but of which the Court of Wards has not assumed the management under Regulation VI. 1822, shall be sold for arrears of Revenue accruing subsequently to his or their succession to the same, until the minor or minors, or one of them, shall have attained the full age of 18 years. And no Estate held under attachment by the Revenue Authorities, otherwise than by order of a Judicial Authority, shall be liable to sale for arrears accruing whilst it was so held under attachment. And no Estate held under attachment by a Revenue Officer, in pursuance of an order of a Judicial Authority, shall be liable to sale for the recovery of arrears of Revenue accruing during the period of such attachment, until after the end of the year in which such arrears accrued.

XI. And it is hereby enacted, that it shall be competent to the Collector at any time before the sale of an Estate shall have commenced to exempt such Estate from sale; and in like manner it shall be competent to the Commissioner of Revenue at any time before the sale of an Estate shall have commenced, to exempt such Estate from sale, by a special order to the Collector to that effect in each case; and no sale of an Estate shall be legal if held

করিতে ত্রুটি করিয়াছিলেন অথবা অপ্রচুর কারণেতে তাহা অস্বীকার করিয়াছিলেন তবে তাহাতে নীলাম নিবারণ হইতে পারে এবং এই আইনক্রমে হওয়া নীলাম রদ হইতে বা রদ্দ হইবার যোগ্য হইতে পারে ইতি।

৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে জমা দাখিল করণের নিরূপিত দিবসের পূর্ব্ব দিবস সূর্য্যাস্তের পূর্ব্বে কোন সময়ে বাকীপড়া জমীদারীর মালিকব্যতিরিক্ত অন্য কোন ব্যক্তির স্থানে ঐ জমীদারীর বিষয়ে পাওনা মালগুজারীর বাকী টাকা কালেক্টর সাহেব আমানৎস্বরূপ লইতে পারেন্ এবং যদি সূর্য্যাস্তের পূর্ব্বে ঐ জমীদারীর মালিক ঐ বাকী টাকা পরিশোধ না করিয়া থাকে তবে ঐ আমানতী টাকা সূর্য্যাস্ত সময়ে ঐ জমীদারীর হিসাবে জমা করিবেন। এবং যে ব্যক্তির ঐ আমানৎকরা টাকা পূর্ব্বোক্তমতে জমীদারীর হিসাবে জমা করা যায় সেই ব্যক্তি যদি ঐ জমীদারী কি তাহার কোন অংশের দখল পাইবার নিমিত্ত দেওয়ানী আদালতে উপস্থিতথাকা কোন মোকদ্দমায় ফরিয়াদী হয় তবে যে জিলার মধ্যে ঐ জমীদারী থাকে তাহার জজ সাহেব আপেলান্ট ও আসামীর স্থানে জামিন লওনের চলিত বিধি বহাল রাখিয়া ঐ জমীদারী কিছু কালের নিমিত্ত উক্ত ব্যক্তিকে দখল দেওয়াইতে হুকুম করিতে পারেন্। এবং যে ব্যক্তির ঐ আমানৎকরা টাকা পূর্ব্বোক্তমতে জমা করা গিয়া থাকে সে ব্যক্তি যদ্যপি কোন ক্ষমতাপন্ন দেওয়ানী আদালতে এমত প্রমাণ দিতে পারে যে ঐ জমীদারীতে আমার যে সম্পর্ক তাহা নীলামের দ্বারা বিঘ্ন বা ক্ষতি হইতে পারিত অতএব তাহা বজায় রাখিবার নিমিত্ত আমি টাকা আমানৎ করিয়াছি তবে সে ঐ আমানতী টাকা সুদসমেত ঐ জমীদারীর মালিকের স্থানে আদায় করিতে পারিবেক ইতি।

১০ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে কোর্ট ওয়ার্ডসের সাহেবদিগের তাবে জমীদারী থাকন সময়ে যে মালগুজারী বাকী পড়ে তাহা আদায়ের নিমিত্ত ঐ জমীদারী নীলামের যোগ্য হইবেক না। এবং যে জমীদারী এক কি ততোধিক নাবালকমাত্রেরি সম্পত্তি হয় এবং উত্তরাধিকারিত্বক্রমে তাহারি বা তাহারদেরি অর্শিয়াছে এবং তাহার বিষয় কোর্ট ওয়ার্ডসের বিজ্ঞাপনের নিমিত্ত কালেক্টর সাহেবকে জ্ঞাত করা গিয়াছিল কিন্তু ১৮২২ সালের ৬ আইনক্রমে কোর্ট ওয়ার্ডসের সাহেবেরা তাহার তত্ত্বাবধারণের ভার লন্ নাই ঐ জমীদারী তাহার বা তাহারদের উত্তরাধিকারিত্বক্রমে হওনের পর তাহাতে যে মালগুজারী বাকী পড়ে তাহা আদায়ের নিমিত্ত ঐ এক কি ততোধিক নাবালক কি তাহারদের কোন এক জন সম্পূর্ণ অষ্টাদশ বর্ষবয়স্ক না হওয়াপর্য্যন্ত বিক্রয় হইবেক না। এবং রাজস্বের কার্য্যকারকেরা আদালতের হুকুমব্যতিরেকে অন্য কোন প্রকারে যে কোন জমীদারী ক্রোক করেন্ তাহা ক্রোক থাকন সময়ে বাকীপড়া মালগুজারীর নিমিত্ত নীলামের যোগ্য হইবেক না। এবং যে জমীদারী আদালতের হুকুমক্রমে রাজস্বের কার্য্যকারকের দ্বারা ক্রোক হইয়া থাকে তাহাতে ক্রোক থাকন সময়ে যে মালগুজারী বাকী পড়ে তাহা আদায়ের নিমিত্ত যে বৎসরে ঐ বাকী পড়িল সেই বৎসরের শেষ না হইলে ঐ জমীদারী বিক্রয় হইবেক না ইতি।

১১ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে কোন জমীদারীর নীলাম আরম্ভ হওনের পূর্ব্বে কোন সময়ে কালেক্টর সাহেব ঐ জমীদারীর নীলাম ক্ষমা করিতে পারেন্। এবং সেই প্রকারে জমীদারীর নীলাম আরম্ভ হওনের পূর্ব্বে কোন সময়ে রাজস্বের কমিস্যনর সাহেব কালেক্টর সাহেবকে প্রত্যেক গতিকে বিশেষ আজ্ঞা দিয়া ঐ জমীদারীর নীলাম ক্ষমা করিতে পারেন্। এবং কোন জমীদারীর বিষয়ে ক্ষমার হুকুম প্রাপ্তহওনের পর

after the receipt of an order of exemption in respect to such Estate. Provided, however, and it is hereby enacted, that the Collector or Commissioner shall duly record in a proceeding the reason for granting such exemption; and provided also, that an order for exemption so issued by the Commissioner shall not affect the legality of a sale which may have taken place before the receipt by the Collector of the order for exempting it from sale.

XII. And it is hereby enacted, that sales shall ordinarily be made by the Collector or other Officer duly authorized by Government in that behalf in the Land Revenue Cutcherry at the Sudder Station of the District, provided, however, that it shall be competent to the Sudder Board to prescribe a place for holding sales other than such Cutcherry whenever they shall consider it beneficial to the parties concerned.

XIII. And it is hereby enacted, that in case the Collector, or other Officer as aforesaid shall be unable from sickness, from the occurrence of a holiday, or from any other cause, to commence the sale on the day of sale fixed as aforesaid, or if, having commenced it, he be unable, from any cause, to complete it, he shall be competent to adjourn it to the next day following, not being Sunday or other close holiday, recording his reasons for such adjournment, forwarding a copy of such record to the Commissioner of Revenue, and announcing the adjournment by a written proclamation stuck up in his Cutcherry, and so on, from day to day, until he shall be able to commence upon, or to complete the sale, but with the exception of adjournments so made, recorded, and reported, each sale shall invariably be made on the day of sale fixed in the manner aforesaid.

XIV. And it is hereby enacted, that on the day of sale fixed according to Section V. of this Act, sales shall proceed in regular order; the Estate to be sold bearing the lowest number on the Towjee or Registers in use in the Collector's Office of the District being put up first, and so on, in regular sequence; and it shall not be lawful for the Collector or other Officer as aforesaid to put up any Estate out of its regular order by number, *except where it may be necessary to do so on default of deposit, as provided in Section XV. of this Act.*

XV. And it is hereby enacted, that the party who shall be declared the purchaser of an Estate at any such public sale as aforesaid, shall be required to deposit immediately, or as soon after the conclusion of the sale *of the Estate* as the Collector may think necessary, either in Cash, Bank of Bengal Notes, or Post Bills, or Government Securities duly indorsed, 25 per cent. on the amount of his bid, and in default of such deposit, the Estate shall, forthwith, be put up again and sold.

XVI. And it is hereby enacted, that the full amount of purchase money shall be made good by the purchaser before sunset of the thirtieth day from that on which the sale of the Estate bought by him took place, reckoning that day as one of

[*Government Gazette, 10th September*, 1844.]

সেই জমীদারী নীলাম হইলে তাহা সিদ্ধ হইবেক না। কিন্তু এই ধারাক্রমে হুকুম হইল যে এইরূপ ক্ষমাকরণের কারণ কালেক্টর সাহেব অথবা কমিস্যনর সাহেব রীতিমত এক রুবকারীতে লিখিবেন। কিন্তু যদ্যপি নীলাম ক্ষমাকরণের ঐ হুকুম কালেক্টর সাহেবের নিকটে পঁহুছনের পূর্ব্বে নীলাম হইয়া গিয়া থাকে তবে কমিস্যনর সাহেব নীলাম ক্ষমার যে হুকুম পাঠাইয়াছিলেন তাহার দ্বারা ঐ নীলাম অসিদ্ধ হইবেক না ইতি।

১২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে কালেক্টর সাহেবের অথবা সরকারহইতে নীলামকরণের ক্ষমতা প্রাপ্ত অন্য কার্য্যকারকের দ্বারা জিলার সদর মোকামে ভূমির রাজস্বের কাছারীতে নীলাম সামান্যতঃ হইবেক কিন্তু যখন ভূমিসম্পর্কীয় ব্যক্তির পক্ষে উপকারক বোধ হয় তখন সদর বোর্ডের সাহেবেরা ঐ কাছারীভিন্ন অন্য কোন স্থানে নীলাম করণের হুকুম দিতে পারেন্ ইতি।

১৩ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্তমতে নীলামের নিরূপিত দিন উপস্থিত হইলে যদ্যপি কালেক্টর সাহেব কি উক্তমত ক্ষমতাপন্ন অন্য কার্য্যকারক পীড়া কি পর্ব্ব অথবা অন্য কোন কারণপ্রযুক্ত নীলাম আরম্ভ করিতে না পারেন্ কিম্বা আরম্ভ করিয়া যদ্যপি কোন কারণপ্রযুক্ত তাহা শেষ করিতে না পারেন্ তবে তাহার পর দিবস রবিবার না হইলে অথবা অন্য কোন পর্ব্বনিমিত্তক বন্দের দিন না হইলে পর দিনপর্য্যন্ত ঐ নীলাম বিলম্ব করিতে পারেন্। এবং ঐরূপ বিলম্বকরণের কারণ রুবকারীতে লিখিয়া তাহার নকল রেবিনিউর কমিস্যনর সাহেবের সমীপে পাঠাইবেন ও ঐ বিলম্ব করণের সমাচার ইশ্তিহারনামাতে লেখাইয়া আপন কাছারীতে লট্কাইয়া সকলকে জানাইবেন। এবং এইরূপে যেপর্য্যন্ত ঐ নীলাম আরম্ভ করিতে অথবা তাহা শেষ করিতে না পারেন্ সেইপর্য্যন্ত দিনদিন এ প্রকার কর্ম্ম করিবেন কিন্তু যদি এরূপে নীলাম বিলম্ব না হয় ও তাহা রুবকারীতে না লেখা যায় এবং তাহার সংবাদ না দেওয়া যায় তবে নীলামের উক্তমত নিরূপিত দিবসেই প্রত্যেক নীলাম নিয়ত হইবেক ইতি।

১৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের ৫ ধারানুসারে নীলামের নিরূপিত দিনে নীলাম একাদিক্রমে হইবেক অর্থাৎ নীলাম করিতে নিশ্চয়হওয়া যে জমীদারী ঐ জিলার তৌজীতে অথবা কালেক্টর সাহেবের কাছারীতে ব্যবহৃত রেজিষ্টরের শেষ নম্বরে থাকে তাহা নীলামে প্রথম ধরা যাইবেক এবং ঐমতে একাদিক্রমে নীলাম হইবেক। এবং ঐ নম্বর অর্থাৎ সংখ্যার ক্রম ব্যতিক্রম করিয়া কোন জমীদারী নীলামে ধরিতে দিতে কোন কালেক্টর সাহেবের কি উক্তমত ক্ষমতাপন্ন কোন কার্য্যকারকের ক্ষমতা নাহি কিন্তু এই আইনের ১৫ ধারার নিরূপিত বায়নার টাকা দিতে ত্রুটি হইলে কালেক্টর সাহেব সেই নম্বর ব্যতিক্রম করিয়া জমীদারী নীলামে ধরিতে পারেন্ ইতি।

১৫ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্ত মতে জমীদারী নীলাম হইলে যে ব্যক্তি ঐ জমীদারীর খরীদার নির্দ্ধারিত হয় সেই ব্যক্তি তৎক্ষণাৎ অথবা জমীদারীর নীলাম শেষহওনের পর কালেক্টর সাহেব যত শীঘ্র আবশ্যক বোধ করেন্ তাহার মধ্যে আপন ডাকের সংখ্যার চতুর্থাংশ টাকা নগদ কি বাঙ্গাল ব্যাঙ্ক নোট অথবা ঐ ব্যাঙ্কের পোষ্ট বিল কিম্বা দাঁড়ামত দস্তখৎকরা কোম্পানির প্রোমিসরি নোট বায়নাস্বরূপ দিবেক এবং ঐ বায়নার টাকা না দিলে ঐ জমীদারী তৎক্ষণাৎ নীলামে ধরা গিয়া বিক্রয় হইবেক ইতি।

১৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ক্রেতা যে দিবসে জমীদারী খরীদ করে সেই দিবসের পর ত্রিংশত্তম দিন সূর্য্যাস্তের পূর্ব্বে তাহার মূল্যের সমুদয় টাকা ঐ খরীদারের দিতে হইবেক। এবং যে দিবসে নীলাম হইয়া থাকে তাহা ঐ ত্রিংশত্তম দিনের এক দিন গণ্য হই-

the thirty; or if the thirtieth day be a Sunday or other close holiday, then on the first office day after the thirtieth: and in default of payment within the prescribed period as aforesaid, then and afterwards as often as such default shall occur, the deposit shall be forfeited to Government, the Estate shall be re-sold, and the defaulting purchaser shall forfeit all claim to the Estate, or to any part of the sum for which it may subsequently be sold; and in the event of the proceeds of the sale which may be eventually consummated being less than the price bid by the defaulting bidder aforesaid, the difference shall be leviable from him by any process authorized for realizing an arrear of public Revenue, and it shall be so levied and credited to the defaulting Proprietor of the Estate sold; and if default of payment of purchase money shall have occurred more than once, the defaulting bidders shall be held jointly and severally responsible for such difference to the extent of the amount of their respective bids. Provided always, that every such re-sale shall be made after notification *in the form* prescribed by Section V. of this Act. *Provided also that no payment or tender of payment of the arrear for which the Estate was first sold shall bar a re-sale under this Section.*

[Section XVIII. of the present Act]

XVII. And it is hereby enacted, that it shall be lawful for the Commissioner of Revenue to receive an appeal against any sale made under this Act if preferred to him on or before the fifteenth day from the date of sale, reckoning as in Section XVI. or if preferred to the Collector for transmission to the Commissioner on or before the tenth day from the day of sale, and not otherwise: and the Commissioner shall be competent in evey case of appeal so preferred, to annul any sale of an Estate made under this Act, which shall appear to him not to have been conducted according to the provisions of this Act, awarding at the same time to the purchaser a payment from the Proprietor of any moderate compensation for his loss, if the sale shall have been occasioned by neglect of the Proprietor, such compensation not to exceed interest, at the current rate of Government Securities, on the amount of deposit or balance of purchase money during the period of its being retained in the Collector's Office, and the order of the Commissioner shall, in such cases, be final.

[Section XIX of the present Act]

XVIII. And it is hereby enacted, that it shall be competent to the Commissioner of Revenue on the ground of hardship or injustice to suspend the passing of final orders in any case of appeal from a sale, and to represent the case to the Sudder Board of Revenue, who, if they see cause, may recommend to the Local Government to annul the sale; and the Local Government in any such case, may annul the sale and cause the Estate to be restored to the

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৪ । ১০ সেপ্টেম্বর ।]

বেক। যদি ঐ ত্রিংশত্তম দিবস রবিবার বা অন্য কোন পর্ব্বনিমিত্তক বন্দের দিন হয় তবে ত্রিংশত্তম দিবসের পর যে প্রথম দিবসে কাছারীতে কার্য্য হয় সেই দিবসে সমুদয় টাকা দিতে হইবেক। এবং যদি পূর্ব্বোক্তমতে নিরূপিত দিবসে টাকা দিতে ত্রুটি করে তবে সেই সময়ে এবং তৎপরে যতবার ত্রুটি হয় ততবার বায়নার টাকা সরকারে দণ্ডস্বরূপ লওয়া যাইবেক এবং ঐ জমীদারী পুনর্ব্বার নীলাম হইবেক এবং ত্রুটিকারী ক্রেতার ঐ জমীদারীর উপর অথবা পশ্চাৎ তাহা যত টাকার বিক্রয় হয় তাহার কোন অংশের উপর কোন দাওয়া থাকিবেক না। এবং যে নীলাম শেষে সিদ্ধ হয় তাহাতে যদ্যপি পূর্ব্বোক্ত ত্রুটিকারী ডাকনিয়া যে মূল্যে ডাকিয়াছিল তাহাহইতে কম মূল্য হয় তবে যত কম হয় তাহা সরকারী মালগুজারী আদায়ের নিমিত্ত যেং হুকুম নির্দ্দিষ্ট আছে তাহার কোন এক হুকুমমতে তাহার স্থানে আদায় হইবেক এবং ঐ টাকা সেইরূপে আদায় হইয়া বিক্রয়হওয়া জমীদারীর বাকীদার মালিকের নামে জমা হইবেক এবং যদি এক বারের অধিক খরীদের টাকা দেওনে ত্রুটি হয় তবে ত্রুটিকারি ডাকনিয়ারা প্রত্যেক জন যত ডাকিয়াছিল তাহার সংখ্যাপর্য্যন্ত ঐ কমী টাকার বিষয়ে তাহারা সাধারণে এবং একেং দায়ী হইবেক। কিন্তু এইরূপ যতবার পুনর্নীলাম হয় ততবার এই আইনের ৫ ধারার নিরূপিত প্রকার এস্তেলা হইলে পর ঐ নীলাম করা যাইবেক। কিন্তু যে বাকী টাকার নিমিত্ত জমীদারী প্রথম নীলাম হইয়াছিল সেই বাকী টাকা দেওয়া গেলে বা দেওনের প্রস্তাব হইলে এই ধারানুসারে ঐ জমীদারী পুনর্নীলাম হওনের ব্যাঘাত হইবেক না ইতি।

[চলিত আইনের ১৮ ধারার সমান।]

১৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনানুসারে যে কোন নীলাম হয় তাহার উপর আপীল যদি রাজস্বের কমিস্যনর সাহেবের নিকটে ১৬ ধারার অনুসারে হিসাব করিয়া নীলামের তারিখঅবধি পঞ্চদশ দিবসে বা তাহার পূর্ব্বে করা যায় অথবা যদ্যপি কমিস্যনর সাহেবের নিকটে প্রেরণহওনের নিমিত্ত নীলামের দিবসের পর দশম দিবসে বা তাহার পূর্ব্বে কালেক্টর সাহেবের নিকটে করা যায় তবে রাজস্বের কমিস্যনর সাহেব ঐ আপীল লইতে পারেন্ নতুবা লইতে পারেন্ না। এবং এইরূপে আপীল হইলে যদি কমিস্যনর সাহেব বোধ করেন্ যে এই আইনানুসারে হওয়া কোন জমীদারীর নীলাম এই আইনের বিধিমতে নির্ব্বাহ হয় নাহি তবে সেই নীলাম রদ করিতে পারেন্ এবং যদি ভূম্যধিকারির ত্রুটিপ্রযুক্ত নীলাম হইয়া থাকে তবে খরীদারের ক্ষতিপূরণের নিমিত্ত তাহারে উপযুক্ত টাকা দিতে ভূম্যধিকারিকে হুকুম দিবেন। ঐ ক্ষতিপূরণের টাকা কালেক্টর সাহেবের কাছারীতে যে আমানতী টাকা কিম্বা খরীদের অবশিষ্ট টাকা যত কাল গচ্ছিত ছিল তাহার উপর গবর্ণমেণ্টের চলিত প্রোমিসরি নোটের সুদ অপেক্ষা অধিক হইবেক না। এবং এই মত গতিকে কমিস্যনর সাহেবের হুকুম চূড়ান্ত হইবেক ইতি।

[চলিত আইনের ১৯ ধারার সমান।]

১৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে রাজস্বের কমিস্যনর সাহেব যদ্যপি এইমত বোধ করেন্ যে নীলাম করণেতে অতিকঠিন ব্যবহার বা অন্যায় হইয়াছে তবে আপীলের চূড়ান্ত হুকুম দেওয়া স্থগিত রাখিতে পারেন এবং সেই বিষয় সদর বোর্ড রেবিনিউর সাহেবদিগকে জানাইতে পারেন্ এবং তাঁহারা উপযুক্ত কারণ দেখিলে তথাকার গবর্ণমেন্টকে নীলাম অন্যথা করিতে পরামর্শ দিতে পারেন্ এবং তথাকার গবর্ণমেন্ট এমত গতিকে ঐ নীলাম রহিত করিতে এবং যে নিয়ম তাঁহার যথার্থ

Proprietor on such conditions as may appear equitable and proper.

XIX. And it is hereby enacted, that all sales of which the purchase money has been paid up as prescribed in Section XVI. of this Act, and against which no appeal shall have been preferred, shall be final and conclusive at noon of the thirtieth day from the day of sale, reckoning the said day of sale as the first of the said thirty days. And sales against which an appeal may have been preferred, and the appeal dismissed by the Commissioner, shall be final and conclusive from the date of such dismissal, if more than thirty days from the day of sale, or if less, then at noon of the thirtieth day as above provided.

[Section XX of the present Act.]

XX. And it is hereby enacted, that immediately upon a sale becoming final and conclusive, the Collector or other officer as aforesaid, shall give to the purchaser a Certificate of Title in the following form :

[Section XXI. of the present Act.]

I certify that A. B. has purchased at Public Auction under Act Mehal C, and that his purchase has taken effect on and since the — day of —— (being the date *of the day after that fixed for the last day of payment.*)

(Signed) D. E. *Collector.*

And the said certificate shall be deemed in any Court of Justice sufficient evidence of the title to the Estate sold being vested in the person or persons named from the date specified : and the Collector shall also notify such transfer by written proclamation in his own Cutcherry, and in those of the Moonsiff and Daregah of the jurisdictions within which any part of the Estate sold shall be situated, and also at the Cutcherry of the Malgoozar of the Estate, or on some conspicuous place on the Estate ; and shall apply the purchase money first to the liquidation of all arrears due upon the *fixed day of payment* ; and secondly, to the liquidation of all outstanding demands debited to the Muhal in the Public accounts of the District, holding the residue, if any, in deposit on account of the late recorded Proprietor or Proprietors of the Estate sold, to be paid to their receipt on demand in the manner following : to wit, in shares proportioned to their recorded interest in the estate sold, if such distinction of shares were recorded, or if not, then as an aggregate sum to the whole body of proprietors upon their joint receipt. Provided that, if prior to payment of any surplus that may remain of the purchase money after liquidation of all Government arrears and dues to the Proprietor of the Estate sold, or his representative, the same may be claimed by creditors in satisfaction of debts due by him to them, or by any one creditor, such surplus shall not be payable to any such claimant, nor shall it be withheld from the Proprietor by attachment, except under precept,

[*Government Gazette*, 10*th September*, 1844.]

ও উচিত বোধ হয় সেই নিয়মে ঐ জমীদারী মালিককে ফিরিয়া দেওয়াইতে পারেন ইতি।

[চলিত আইনের ২০ ধারার সমান।]

১৯ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে যে সকল নীলামের খরীদের টাকা এই আইনের ১৬ ধারার নিরূপিতমতে দেওয়া গিয়াছে এবং তাহার উপর আপীলের কোন প্রস্তাব হয় নাই সেই সকল নীলাম নীলামের দিবসের পর ত্রিংশত্তম দিবস দুই প্রহরের সময়ে চূড়ান্ত ও সিদ্ধ হইবেক। ঐ নীলামের দিবস ত্রিংশত্তম দিবসের প্রথম দিবস গণ্য হইবেক। এবং যে নীলামের উপর আপীল হইয়াছে এবং ঐ আপীল কমিস্যনর সাহেবের দ্বারা ডিসমিস হইয়াছে যদি নীলামের দিবসের পর ত্রিশ দিবসের অধিক হইলে তাহা ডিসমিস হয় তবে ঐ ডিসমিসের তারিখঅবধি তাহা চূড়ান্ত ও সিদ্ধ হইবেক এবং যদি ত্রিশ দিবসের কমে ডিসমিস হয় তবে পূর্ব্বোক্তমতে ত্রিংশত্তম দিবস দুই প্রহরের সময়ে তাহা চূড়ান্ত ও সিদ্ধ হইবেক ইতি।

[চলিত আইনের ২১ ধারার সমান।]

২০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে কোন নীলাম চূড়ান্ত এবং সিদ্ধ হইবামাত্র কালেক্টর সাহেব অথবা কালেক্টর সাহেবের ক্ষমতাপন্ন অন্য কোন কার্য্যকারক নীচের লিখিত পাঠানুসারে ক্রেতাকে অধিকারের সর্টিফিকট অর্থাৎ নিদর্শনপত্র দিবেন।

আমি অমুক জ্ঞাপন করি যে অমুক ব্যক্তি অমুক আইনক্রমে অমুক মহাল নীলামে খরীদ করিয়াছে এবং তাহার খরীদ অমুক মাসের অমুক তারিখঅবধি আমলে আসিবেক।—(অর্থাৎ টাকা দেওনের যে শেষ দিবস নিরূপণ হয় সেই দিবসের পর দিবসে।)

অমুক কালেক্টর।

এবং ঐ নির্দ্দিষ্ট তারিখঅবধি নিদর্শনপত্রের লিখিত ব্যক্তি বা ব্যক্তিরদের বিক্রয়হওয়া জমীদারীতে অধিকার হইয়াছে ইহার প্রচুর প্রমাণ সকল আদালতে উক্ত নিদর্শনপত্র জ্ঞান হইবেক। এবং কালেক্টর সাহেব ঐ জমীদারী খারিজ দাখিলহওনের কার্য্য এক লিখিত ইশ্তিহারের দ্বারা আপনার কাছারীতে এবং যে মুনসেফ ও দারোগার এলাকার মধ্যে বিক্রয়হওয়া জমীদারীর কোন ভাগ থাকে তাঁহারদের কাছারীতে এবং জমীদারীর মালগুজারের কাছারীতে অথবা জমীদারীতে সকল লোকের দৃষ্টিগোচর কোন স্থানে প্রকাশ করিবেন। এবং মালগুজারী দাখিল করিবার নিরূপিত দিবসে যে সকল টাকা বাকী ছিল তাহা খরীদের টাকা লইয়া পরিশোধ করিবেন অথবা যদি পুনর্নীলামের দ্বারা ঐ নীলাম শেষে সম্পন্ন হয় তবে প্রথম নীলামের দিবসে যে টাকা বাকী ছিল তাহা পরিশোধ করিবেন। দ্বিতীয়তঃ ঐ জিলার সরকারী হিসাবে ঐ মহালের নামে যে সকল পাওনা লেখা থাকে তাহা পরিশোধ করিবেন। যদি কিছু টাকা অবশিষ্ট থাকে তবে তাহা বিক্রীত জমীদারীর রেজিষ্টরীহওয়া সাবেক মালিকের কি মালিকেরদের নামে আমানৎ রাখিবেন ও তাহারা দাওয়া করিলে তাহারদের রসীদদৃষ্টে নীচের লিখিতমতে ঐ টাকা দিবেন অর্থাৎ যদ্যপি বিক্রীত জমীদারীর অংশ ভিন্ন২ লেখা গিয়া থাকে তবে ঐ লিখিত অংশমতে তাহারদিগকে টাকা দিবেন কিন্তু যদ্যপি তাহার প্রত্যেক অংশ ভিন্নরূপে না লেখা গিয়া থাকে তবে তাহারদের সকলের দস্তখৎকরা একি রসীদদৃষ্টে মোট টাকা সমস্ত ভূম্যধিকারিকে দিবেন। কিন্তু সরকারের সমস্ত বাকী এবং পাওনা পরিশোধকরণের পর যদ্যপি খরীদের টাকার অবশিষ্ট যাহা থাকে তাহা বিক্রয়হওয়া মহালের মালিককে অথবা তাহার প্রতিনিধিকে দেওনের পূর্ব্বে মহাজনেরা অথবা কোন এক মহাজন ঐ মালিকের স্থানে আপনার পাওনা আছে বলিয়া তাহার দাওয়া করে তবে প্রিসেপ্ট অর্থাৎ আদালতের হুকুমভিন্ন এবং ঐ কর্জের বিষয়ে আদাল-

**The Right Honourable the Governor of Bengal directs the publication of the following letter from the Officiating Secretary to the Government of India, Home Department, and of the Extract to which it refers.**

(No. 549.)

FROM T. R. DAVIDSON, ESQ.,

*Officiating Secretary to the Govt. of India,*

TO F. J. HALLIDAY, ESQ.,

*Secretary to the Govt. of Bengal.*

Dated the 26th October, 1844.

Home Dept.

SIR,—I am directed to transmit for the information of the Right Honorable the Governor of Bengal, the accompanying Extract, paras. 6 and 9, from a Resolution this day passed by the Government of India, respecting the instruction of the Junior Members of the Civil Service, preparatory to their employment in the Public Service.

2. His Honor will be pleased to give the requisite publicity to the Amended Rules, and to issue such orders as he may consider necessary for giving effect to the measures sanctioned, in such manner, however, as shall not affect the Students in a term of which any one Student may have arrived within the limits of the Presidency of Fort William on or before the date of promulgation of the present Rules.

I have, &c.,

(Sd.) T. R. DAVIDSON,

*Offg. Secy. to the Govt of India.*

*Council Chamber, the 26th October,* 1844.

*Extract from a Resolution of the Govt. of India, dated 26th October,* 1844.

6. In modification of the Rule hitherto in force in Bengal, the Governor-General in Council is pleased to determine that the allowance to a Student, on first joining the College of Fort William, shall in future be 250 Rupees per mensem, until he is declared qualified for the Public Service in one of the Native Languages, it shall then be raised to 300 Rupees per mensem, the Student being permitted in both cases to draw the usual sum of 80 Rupees a month for House Rent. A Native Teacher shall also be found him, as at present, by the College, if residing at the Presidency, but if prosecuting his studies in the Provinces, his personal allowance will be Rupees 250 or 300, as the case may be, but that for House Rent will be Rupees 40, with an additional allowance of Rupees 30 for a Moonshee. Students declared qualified for the Public Service by proficiency in two Native Languages, but permited to remain attached to the College for the purpose either of attaining a higuer degree of proficiency, or acquiring additional Languages, shall receive the full salary of Rupees 400 a-month usually granted to qualified Assistants on leaving College. The allowance for House Rent shall cease in such cases, but a Native Teacher shall continue to be provided during the Student' s residence in College.

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৪ । ১৯ নবেম্বর ।]

দেশীয় ডিপার্টমেন্টে ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী সাহেবের নীচের লিখিত পত্র এবং ঐ পত্রের মধ্যে যে ভাগের বিষয় লেখা আছে তাহা প্রকাশ করিতে বাঙ্গলা দেশের শ্রীযুত রাইট অনরবিল গবরনর্ সাহেব হুকুম দিয়াছেন।

(৫৪৯ নম্বর।)

বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী শ্রীযুত এফ জে হালিডে সাহেবের প্রতি ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী শ্রীযুত টি আর ডেবিডসন সাহেবের পত্র। ১৮৪৪ সাল ২৬ অক্টোবর।

দেশীয় ডিপার্টমেন্ট।

সিবিলসম্পর্কীয় সিরিশ্তার যুবা সাহেবদিগকে সরকারী কর্ম্মে নিযুক্ত করণের পূর্ব্বে তাঁহারদের বিদ্যা শিক্ষার বিসয়ে ভারতবর্ষের গবণমেন্ট অদ্য যে নির্দ্ধারণ করেন্ তাহার নীচের লিখিত ৬ এবং ৯ দফা বাঙ্গলা দেশের শ্রীযুত রাইট অনরবিল গবরনর্ সাহেবের বিজ্ঞাপনার্থ পাঠাইতে হুকুম পাইয়াছি।

২। এই শুধরা বিধান উক্ত শ্রীযুত উপযুক্তমতে প্রচার করিবেন এবং সেই বিধানের লিখিত নিয়ম সফলকরণার্থ যে সকল হুকুম আবশ্যক হয় তাহা দিবেন কিন্তু এই বিধান প্রচার হওনের তারিখে কি তাহার পূর্ব্বে যে কোন ছাত্র ফোর্ট উলিয়ম রাজধানীর সীমার মধ্যে পঁওছিয়াছেন সেই ছাত্র কালেজের যে টরম সম্পর্কীয় হন্ সেই টরমের কোন ছাত্রের প্রতি এই বিধান খাটিবেক না।

টি আর ডেবিডসন।

ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী॥

কৌন্সেল ঘর।

১৮৪৪ সাল ২৩ অক্টোবর।

ভারতবর্ষের গবর্ণমেন্টের ১৮৪৪ সালের ২৬ অক্টোবর তারিখের নির্দ্ধারণের অংশ।

৬ দফা। বাঙ্গলা দেশে এইপর্য্যন্ত যে বিধান চলন আছে তাহা মতান্তর করিয়া শ্রীযুত গবরনর্ জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে স্থির করিয়াছেন যে উত্তর কালে যে কোন ছাত্র ফোর্ট উলিয়ম কালেজে ভর্ত্তি হন্ তিনি এদেশীয় কোন এক ভাষায় সুশিক্ষিত হইয়া সরকারী কর্ম্মের উপযুক্ত এমত রিপোর্ট যাবৎ না হয় তাবৎ মাসিক ২৫০৲ টাকা পাইবেন কিন্তু উক্ত প্রকার রিপোর্ট হইলে পর মাসিক ৩০০৲ টাকা করিয়া পাইবেন উভয় গতিকে তাঁহার ঘরভাড়ার নিমিত্তে রীতিমতে ৮০৲ টাকা মাসে২ পাইবেন। তিনি যদি রাজধানীতে বাস করেন্ তবে এক্ষণকার রীতিমতে কালেজহইতে তাঁহার এদেশীয় ভাষার এক জন মুনশী কি পণ্ডিত পাইবেন। কিন্তু যদি মফঃসলে শিক্ষা করেন্ তবে উক্ত নিয়মমতে তিনি ২৫০৲ কি ৩০০৲ টাকা মাসে২ পাইবেন কিন্তু ঘরভাড়ার নিমিত্তে ৪০৲ টাকা এবং তদতিরিক্ত মুনশী কি পণ্ডিতের নিমিত্ত ৩০৲ টাকা মাসে২ পাইবেন। দুই ভাষায় সুশিক্ষিত হইয়া সরকারী কর্ম্মের উপযুক্ত এমত রিপোর্ট যে ছাত্রের বিষয়ে হয় তিনি যদি ঐ ভাষায় অধিক নিপুণ হইবার নিমিত্তে অথবা অন্য ভাষা শিখিবার নিমিত্ত কালেজে থাকিতে অনুমতি পান্ তবে কর্ম্মোপযুক্ত আসিষ্টান্ট সাহেবদিগকে কালেজহইতে বাহির হইবার সময়ে যে মাহিয়ানা রীতিমতে দেওয়া গিয়া থাকে সেই সম্পূর্ণ মাহিয়ানা অর্থাৎ ৪০০৲ টাকা ঐ ছাত্রও পাইবেন। এইমত গতিকে ঘরভাড়ার টাকা বন্দ হইবেক কিন্তু তিনি যাবৎ কালেজে থাকেন্ তাবৎ তাঁহার নিমিত্তে এদেশীয় শিক্ষক নিযুক্ত থাকিবেন।

9. Conformably with the decision of the Honorable the Court of Directors, the Governor-General in Council is further pleased to determine, that the period for the acquirement of the requisite qualification for the Public Service, by proficiency in two of the Native Languages, shall in future be limited at the Presidencies of Fort William and Bombay to fifteen months, and at Fort St. George to eighteen months, on the expiration of which, in cases of failure, the rank of the Young Servant shall cease until he passes the requisite examination, but the several local Governments, with reference to the circumstances of each case, shall have the discretionary power to grant such further extensions as shall not exceed on the whole, six months in addition to the fixed period allowed; after which, should the Student fail to qualify himself, he shall be finally removed from the Service, and a passage for England shall be found for him, on application, at the Public Expense.

(True Extract)

(Signed) T. R. Davidson,

*Offg. Secy. to the Govt. of India.*

By Order of the Right Honourable the Governor of Bengal,

F. J. Halliday,

*Secy. to the Govt. of Bengal.*

---

No. 1793.

ORDERS BY THE RIGHT HONOURABLE THE GOVERNOR OF BENGAL.

APPOINTMENTS.

*The 13th November*, 1844.

Mr. T. C. Trotter to officiate as Magistrate of Patna, until futher orders.

Mr. W. Grey to officiate as Magistrate of Dinagepore, during the absence of Mr. F. A. Lushington, or until further orders.

Mr. G. C. Fletcher to officiate as Collector of Mymensing, during the absence of Mr. R. M. Skinner, after being relieved of the Magistracy by Mr. Littledale.

Mr. E. Jackson, Assistant to the Magistrate and the Collector of Rajeshye, is vested with the special powers described in Clause 3, Section II. Regulation 3 of 1821.

Mr. D. G. O'Callaghan, Officiating Civil Assistant Surgeon of Pubna, to be Post Master of that Station.

LEAVES OF ABSENCE.

*The 13th November*, 1844.

Mr. J. A. O. Farquharson, Magistrate of Patna, for one year, under Medical Certificate, to proceed to Darjeeling, for the benefit of his health.

Mr. F. A. Lushington, Officiating Magistrate of Dinagepore, for three months, under Section XI. of the Rules of 29th January 1840, from the 20th instant, or from the date on which he may make over charge of his office to Mr. W. Grey.

Mr. R. M. Skinner, Collector of Mymensing, for two months, under Section XI. of the Rules of



৯ দফা। শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের নির্দ্ধারণক্রমে শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে আরো স্থির করিয়াছেন যে এদেশীয় দুই ভাষায় সুশিক্ষিত হইয়া সরকারী কর্ম্মের উপযুক্ত হইবার মিয়াদ উত্তর কালে ফোর্ট উলিয়ম এবং বোম্বাই রাজধানীতে ১৫ পনের মাস নির্দ্ধার্য্য হইবেক এবং ফোর্ট সেন্ট জর্জ অর্থাৎ মান্দ্রাজ রাজধানীতে ১৮ আঠার মাস নিরূপণ হইবেক। সেই মিয়াদের মধ্যে যদি কোন ছাত্র উত্তীর্ণ হইতে না পারেন্ তবে যাবৎ আবশ্যক ইমতিহান দিতে না পারেন্ তাবৎ তাঁহার পদের শ্রেণী বন্ধ থাকিবেক কিন্তু নানা গবর্ণমেণ্ট বিষয় বিবেচনা করিয়া ছয় মাসের অধিক না হয় এইপর্য্যন্ত ঐ মিয়াদ বাড়াইতে পারেন্। তাহার পর যদি ঐ ছাত্র কর্ম্মের উপযুক্ত না হন্ তবে তাঁহাকে শেষে কোম্পানির চাকরীহইতে দূর করা যাইবেক এবং তিনি দরখাস্ত করিলে তাঁহাকে সরকারী খরচে ইঙ্গলণ্ডে পাঠান যাইবেক।

টি আর ডেবিডসন।

ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

বাঙ্গলা দেশের শ্রীযুত রাইট অনরবিল গবর্নর্ সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।

বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

১৭৯৩ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত রাইট অনরবিল গবর্নর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৪ সাল ১৩ নবেম্বর।

শ্রীযুত টি সি ট্রটর সাহেব অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত পাটনার মাজিস্ট্রেটী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত এফ এ লশিংটন সাহেবের অনুপস্থান অথবা অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত শ্রীযুত ডবলিউ গ্রে সাহেব দিনাজপুরের মাজিস্ট্রেটী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত আর এম স্কিনর সাহেবের অনুপস্থান অথবা লিটিলডেল সাহেবের দ্বারা মাজিস্ট্রেটী কর্ম্মের ভারহইতে মুক্ত না হওনপর্য্যন্ত শ্রীযুত জি সি ফ্লেচর সাহেব ময়মুনসিংহের কালেক্টর হইবেন।

রাজশাহীর মাজিস্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত ই জাকসন সাহেব ১৮২১ সালের ৩ আইনের ২ ধারার ৩ প্রকরণের নির্দ্দিষ্ট বিশেষ ক্ষমতাপ্রাপ্ত হইলেন।

পাবনার একটিং সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত ডি জি ওকালাঘান সাহেব ঐ স্থানের ডাকের অধ্যক্ষ হইবেন।

ছুটী।

১৮৪৪ সাল ১৩ নবেম্বর।

পাটনার মাজিস্ট্রেট শ্রীযুত জে এ ও ফার্কর্সন সাহেব স্বাস্থ্যার্থে দারজিলিঙ্গে গমনার্থ চিকিৎসকের সর্টিফিকটক্রমে এক বৎসরের ছুটী পাইয়াছেন।

দিনাজপুরের একটিং মাজিস্ট্রেট শ্রীযুত এফ এ লশিংটন সাহেব বর্ত্তমান মাসের ২০ তারিখঅবধি অথবা যে তারিখে তিনি আপন কর্ম্মের ভার শ্রীযুত ডবলিউ গ্রে সাহেবের প্রতি অর্পণ করেন সেই তারিখঅবধি ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধানের ১১ ধারানুসারে তিন মাসের ছুটী পাইয়াছেন।

ময়মুনসিংহের কালেক্টর শ্রীযুত আর এম স্কিনর সাহেব যে তারিখে আপনার কর্ম্মের ভার শ্রীযুত জি সি

29th January 1840, from the date on which he may make over charge of his office to Mr. G. C. Fletcher.

Mr. W. S. Alexander, Civil and Sessions Judge of Shahabad, for one month, under Section VI. of the Amended Rules, from the date on which he may make over charge of his Office to the Principal Sudder Ameen of that District, preparatory to applying for permission to proceed to the Cape of Good Hope, for the benefit of his health.

Mr. W. Taylor, Magistrate of Jessore, for one month, under Section XII. of the Rules in force, in further extension of the leave granted to him on the 10th ultimo.

Mr. F. E. Read, Collector of Jessore, for one month, under Section XI. of the Amended Rules, making over charge of the current duties of his office to Mr. Uncovenanted Deputy-Collector Reily.

Sheik Mohummud Saeem, Officiating Sudder Ameen of Nuddea, for ten days, under Medical Certificate, in excess of the Dusserah Vacation.

By Order of the Right Honourable the Governor of Bengal,

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

ফ্লেচর সাহেবের প্রতি অর্পণ করেন্ সেই তারিখঅবধি ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির ১১ ধারানুসারে দুই মাসের ছুটী পাইয়াছেন।

শাহাবাদের সিবিল ও সেশন জজ শ্রীযুত ডবিলউ এস আলেক্‌জাণ্ডর সাহেব যে তারিখে আপন কর্ম্মের ভার ঐ জিলার প্রধান সদর আমীনের প্রতি অর্পণ করেন সেই তারিখঅবধি শুধরা বিধির ৬ ধারানুসারে স্বাস্থ্যার্থে কেপে গমনের অনুমতি পাইবার উপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

যশোহরের মাজিষ্ট্রেট শ্রীযুত ডবলিউ টেলর সাহেবকে গত মাসের ১০ তারিখে যে ছুটী দেওয়া গিয়াছিল তদতিরিক্ত তিনি চলিত বিধির ১২ ধারানুসারে এক মাসের ছুটী পাইয়াছেন।

যশোহরের কালেক্টর শ্রীযুত এফ ই রীড সাহেব অতিরিক্ত ডেপুটী কালেক্টর শ্রীযুত রাইলি সাহেবের প্রতি আপন কাছারির চলিত কর্ম্মের ভার অর্পণ করিয়া শুধরা বিধির ১১ ধারানুসারে এক মাসের ছুটী পাইয়াছেন।

নদীয়ার এক্টিং সদর আমীন শ্রীযুত সেখ মহম্মদ সাদীম দশহরার বন্দের অতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে দশ দিনের ছুটী পাইয়াছেন।

বাঙ্গালা দেশের শ্রীযুত রাইট অনরবিল গবর্নর সাহেবের হুকুমক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

## GOVERNMENT ADVERTISEMENTS.

## গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

### SALT.

### নিমক।

শ্রীশ্রীযুত গবর্ণমেণ্টের সন ১৮৪৪ সালের ৩০ অক্টোবর তারিখের আজ্ঞানুসারে কলিকাতা গেজেটী সমাচারপত্রে যে এস্তেহার ঐ তারিখে প্রকাশিত হয় সেই প্রমাণে সন ১৮৪৪ সালের ১১ নবেম্বর তারিখঅবধি সমুদায় সরকারী গোলায় মৌজুদাত নেমকের রওয়ানা বিক্রীর নিরিখ দর লেখা যাইতেছে।

| | ফি ১০০/ মোন নিরিখ দর |
|---|---|
| জেলা হিজলি পাঙ্গা নেমক ঘাট কালীনগর ... ... ... | কোং ৩৭৫৲ টাকা |
| ঐ ঐ কৃষ্ণনগর ... ... ... | ৩৭০৲ |
| ঐ ঐ তেরোপাইকা ... ... ... | ৩৯০৲ |
| ঐ ঐ রামনগর ... ... ... | ৩৬০৲ |
| জেলা তমলুক পাঙ্গা নেমক ঘাট নারায়ণপুর ... ... ... | ৩৮৫৲ |
| জেলা ২৪ পরগনা পাঙ্গা নেমক ঘাট নারায়ণপুর বাহিরবুনী ও তফাল ... ... ... ... ... | ৩৯৫৲ |
| ঐ বেলিয়াঘাটা ... ... ... ... | ০ |
| ঐ নারায়ণপুর কলের নেমক ... ... ... | ০ |
| ঐ পহিলা রকম ... ... ... | ০ |
| ঐ দোসরা রকম ... ... ... | ০ |
| ঐ গোড়দহ ... ... ... ... | ০ |
| ঐ বেঁওতা ... ... ... ... ... | ০ |
| জেলা চট্টগ্রাম সদর ঘাট ও ডোমখালি ... ... ... ... | ৩৮৭৲ |
| ঐ ঐ আরাকিন ... ... ... ... | ৩৮১৲ |
| শালিখা গোলা মান্দ্রাজ পরমিট করকচ নেমক পহিলা রকম ... ... | ৩৬৫৲ |
| ঐ ঐ দোসরা রকম ... ... | ৩৬১৲ |
| ঐ ঐ তেসরা রকম ... ... | ৩৬০৲ |
| ঐ পাঙ্গা নেমক কটক .. ... ... ... | ৪১৩৲ |
| ঐ ঐ খোরদা ... ... ... ... | ৪১৯৲ |
| ঐ ঐ বালেশ্বর ... ... ... ... | ৪১৮৲ |
| ঐ ঐ চিলকা ... ... ... ... | ৪২৪৲ |

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৪। ১৯ নবেম্বর।]

কিন্তু গবর্ণমেণ্টের এই ক্ষমতা থাকিল যে উত্তর কালে আবশ্যক হইলে নেমকের উপর আইনানুসারে পূরা মাসুল পুনরায় মোকরর করিতে পারেন। ফলিতার্থ জাহাজী আমদানী নেমকের উপর যে মাসুল এক্ষণে নিরূপণ হইল তাহার অথবা গবর্ণমেণ্টের হিসাবে মোট রওয়ানা বিক্রীর যে দর উপরে লেখা গেল তাহার কোন ফেরফার সন ১৮৪৫ সালের ১ আগষ্ট তারিখের পূর্ব্বে করা যাইবেক না।

বোর্ড পরমিট ও নেমক ও আফিম সন ১৮৪৪ সাল তারিখ ১ নবেম্বর।

এচ টরেন্স। সেক্রেটারী।

---

বাকী জায় নেমক যাহা সন ১৮৪৪ সালের ৩০ সেপ্টেম্বর তারিখপর্য্যন্ত বিক্রয়ের যোগ্য মৌজুদ আছে ইহাতে সুক্তি সববে ফোর পর্সেণ্ট অর্থাৎ ফি ১০০/ মোনে ৪/ মোন গরবিক্রী রাখা যাইবেক।

| | | |
|---|---|---|
| **হিজলী।** | | |
| ঘাট দক্ষিণ কালীনগর | ১২৪৮ সাল | ৫৯৭,২০৩/ মোন |
| ঐ ঐ | ১২৪৯ | ৫,১৮,১৮৮/ |
| ঐ ঐ | ১২৫০ | ৫,৫২৮,৩৬/ |
| ঐ গাছা | ১২৪৯ | ৬,১৯৮/ |
| ঐ ঐ | ১২৫০ | ৬,৫০৩/ |
| উত্তর কালীনগর | ১২৪৭ | ১,২১৫/ |
| তেরোপাইকা | ১২৪৮ | ৮৯২/ |
| ঐ | ১২৪৯ | ১,০,৪৭৬৩/ |
| ঐ | ১২৫০ | ৩,৫৩৪১৭/ |
| ঐ গাছা | ১২৪৯ | ১,০৫৭/ |
| ঐ ঐ | ১২৫০ | ১,৯৯৮/ |
| কৃষ্ণনগর | ১২৪৮ | ১,২৮৫/ |
| ঐ | ১২৪৯ | ৩,০৬,৩১১/ |
| ঐ | ১২৫০ | ৩,০৭,৩৬৫/ |
| ঐ গাছা | ১২৪৯ | ৩,০১৬/ |
| ঐ ঐ | ১২৫০ | ৩,৬৭৫/ |
| রামনগর | ১২৪৯ | ১,২১,৩২২/ |
| ঐ | ১২৫০ | ১,৪৩,৫৩৬/ |
| ঐ গাছা | ১২৪৯ | ১,০৬৮ ॥০ |
| ঐ ঐ | ১২৫০ | ২,০৫৮/ |
| **তমলুক।** | | |
| নারায়ণপুর | ১২৪০ | ১,৫১,১০৮৷১ ॥/ |
| ঐ | ১২৫০ | ৫,৬৯,০৯৩/ |
| **২৪ পরগনা।** | | |
| নারায়ণপুর বাহিরবুনী | ১২৪৮ | ১৮/ |
| ঐ ঐ | ১২৪৯ | ২,২৫৭/ |
| ঐ ঐ | ১২৫০ | ২,০৮৭৮৩/ |
| ঐ তফাল | ১২৪৮ | ২,৬৬৯॥০ |
| ঐ ঐ | ১২৪৯ | ১০,৮৪৬৸০ |
| ঐ ঐ | ১২৫০ | ৩,৭৭,১৩১/ |
| বেঁওতা | ১২৪৮ | ১৫২ ॥০ |
| ঐ | ১২৪৯ | ১,৯৭৭/৪ |
| ঐ | ১২৫০ | ৩,২৫৫ ॥০ |
| শ্রীযুত প্রিন্সেপ সাহেবের নারায়ণপুর ১ পহিলা রকম | ১২৪৯ | ২,৭৫০/ |
| ঐ ঐ | ১২৫০ | ৮,৭০৫/ |
| ঐ ২ দোসরা রকম | ১২৪৪ | ২ ।১ |
| ঐ ঐ | ১২৫০ | ১,০৬৫২/ |
| বালিয়াঘাটা | ১২৫০ | ৭,০৮২/ |
| ডাইমণ্ড হারবর | ১২৪৯ | ৯,১১/ |
| ঐ | ১২৫০ | ৪০,৩৯৬/ |
| বাগুণ্ডী | ১২৪৯ | ১,৫৫/ |
| ঐ | ১২৫০ | ৬৩,৩৮৬/ |
| **চট্টগ্রাম।** | | |
| নেজামপুর ডোমখালি | ১২৫০ | ২,৪৯,৮৯৪/ |
| সদর ঘাট | " | ৮২,৬৮৩৭/৯॥ |
| আরাকেন পাঙ্গা | ১৮৪৩।৪৪ | ৬০,৪৩/ |
| ক্রোকী নেমক | ১৮৪৪ | ৫/৫ ॥ |
| **শালিখা।** | | |
| মান্দ্রাজ পরমিট | ১৮৪২।৪৩ | ২,৮৮,৯৩২। |
| ঐ ঐ | ১৮৪৩।৪৪ | ৯,২৯,৫৮৩ ॥৯ |

[*Government Gazette, 19th November, 1844.*]

| | | | |
|---|---|---|---|
| মান্দ্রাজ পরমিট | | ১৮৪৪ । ৪৫ | ১,১৬৯,৪৭/ |
| ক্রোকী করকচ | | ” | ৩ ৷৮ |
| ঐ সৈন্ধব | | ” | ৫ ।৯ |
| কটক পাঙ্গা | | ১২৪৯ | ৩০৬১ ৷৹ |
| ঐ | ঐ | ১২৫০ | ৩৪,৬৮৹/ |
| খোরদা | ঐ | ১২৪৮ | ৪,৫৪.৩৭৸৫ |
| ঐ | | ১২৪৯ | ১২,৮০,৮৩ ।৹ |
| বালেশ্বর পাঙ্গা | | ১২৪৯ | ২,২৫,০০৯ ৷৭ |
| ঐ | ঐ | ১২৫০ | ১,০৯,১৫৮ ৷৹ |
| ক্রোকী | ঐ | ১৮৪৪ । ৪৫ | ১ ।৫ |

বিমৌজিব হুকুম সাহেবান আলিশান বোর্ড পরমিট নেমক ও আফিম
সন ১৮৪৪ সাল তারিখ ২৯ অক্টোবর।

বিশেষ বিজ্ঞাপন।

যে নেমক নিশ্চিতরূপে মৌজুদ থাকিবেক তাহার হর তারিখের বাকীজায়ের ফর্দ্দ ইঙ্গরেজী ও বাঙ্গলা ভাষায় এই বোর্ডের দপ্তরখানায় যাহার ইচ্ছা দেখিতে পাইবেন ঐ ফর্দ্দ সর্ব্ব সাধারণের দৃষ্টির নিমিত্তে শ্রীযুত সেক্রেটারী সাহেবের দস্তখতে প্রকাশিত স্থানে রাখা গিয়াছে ইতি।

এচ টরেন্স। সেক্রেটারী।

## LAND ADVERTISEMENTS. ভূমিবিষয়ক ইশ্‌তিহার।

এস্তাহারনামা কাছারী কালেক্টরী জিলা মুরশিদাবাদ এই যে

অত্র জিলাসংক্রান্ত সরকারের খাস মহাল হুদা ঈশানপুর যাহার মফঃসল জমা ২৩,৫৬০৲ টাকা সন ১২৫২ সালের ১ বৈশাখঅবধি ১০ দশ বৎসর মেয়াদে ইজারা দেওয়া যাইবেক এবং ইজারাদারের লাভ ও মফঃসলের খরচার জন্য শতকরা ২০৲ টাকাঅবধি ২৫৲ টাকাপর্য্যন্ত সরঞ্জামী মিনাহ দেওয়া যাইবেক যে ইজারা লইবেক তাহাকে উত্তম জামিন দিতে হইবেক অথবা জমার অর্দ্ধেক আমানৎ করিতে হইবেক ইজারার দরখাস্ত মুরশিদাবাদের কালেক্টরী কাছারীতে দাখিল হইবেক ইজারার প্রার্থিত ব্যক্তিরদের অন্য যে কোন সমাচার জানা আবশ্যক হইবেক তাহা ঐ কাছারীতে জানিতে পারিবেক ইহা সর্ব্ব সাধারণের জ্ঞাপনার্থে এস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৪। ৩১ অক্টোবর মোং সন ১২৫১ তারিখ ১৬ কার্ত্তিক।

*Moorshedabad, 31st October, 1844.* W. GREY, *Asst. Collr. in Charge.*

## MISCELLANEOUS ADVERTISEMENTS. সাধারণ ব্যক্তিরদের ইশ্‌তিহার।



[গবর্নমেন্ট গেজেট ১৮৪৪। ১৯ নবেম্বর।]

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।



# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

**CALCUTTA, TUESDAY, NOVEMBER 26, 1844.**

কলিকাতা মঙ্গলবার ১৮৪৪ সাল ২৬ নবেম্বর।

## ACTS.

### FORT WILLIAM.
### HOME DEPARTMENT.
### LEGISLATIVE.

THE 16TH NOVEMBER, 1844.

The following Act is brought up before the Legislative Council this day.—The Governor-General of India in Council being desirous that no time should be lost in passing the Act—

Resolved,—That the Rule requiring that no Draft of a Law should be ordered to be published till at least one week shall have elapsed from the day on which it was first laid before the Council of India in its Legislative Department, and that the Rules requiring that all Acts of the Governor-General of India in Council shall be brought up for second reading in two months, or in three months, from the date of the first reading, be suspended in respect to the following proposed Act, and that it be at once passed into Law.

ACT No. XXI. OF 1844.

*An Act for regulating the Emigration of the Native Inhabitants of the Territories under the Government of the East India Company to Jamaica, British Guiana, and Trinidad.*

I. It is hereby enacted, that Act No XIV. of 1839, and all Acts repealed thereby so far as the same are applicable to the Emigration of Natives from the Ports of Calcutta, Madras and Bombay respectively, to Jamaica, British Guiana, and Trinidad respectively, are repealed. Provided always that the aforesaid Act No. XIV. of 1839, shall remain in full force in all the Ports of India, except the Ports aforesaid, and in regard to Emigrants from India proceeding to other places than Jamaica, British Guiana, Trinidad and Mauritius.

[*Government Gazette*, 26*th November*, 1844.]

## আইন।

### ফোর্ট উলিয়ম।
### দেশীয় ডিপার্টমেণ্ট।
### লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৪ সাল ১৬ নবেম্বর।

পশ্চাৎ লিখিত আইন অদ্য ব্যবস্থাপক কৌন্সলে উপস্থিত করা গেল। ভারতবর্ষের শ্রীযুত গবরনর্ জেনরল বাহাদুর হুজুর কৌন্সেলে এই আইন জারী করণেতে কিছু বিলম্ব না হয় এই ইচ্ছা করাতে

নির্দ্ধারণ হইল যে যে বিধানমতে লেজিসলেটিব ডিপার্টমেণ্টে ভারতবর্ষের কৌন্সেলের হুজুরে কোন আইন যে দিনে উপস্থিত করা যায় সেই দিনের পর এক সপ্তাহ গত না হইলে ঐ আইনের মুসাবিদা প্রকাশ হইতে পারে না এবং যে বিধানমতে ভারতবর্ষের শ্রীযুত গবরনর্ জেনরল বাহাদুরের হুজুর কৌন্সেলে কোন আইন যে তারিখে প্রথমবার পাঠ হয় সেই তারিখের পর দুই মাস কিম্বা তিন মাস গত হইলে ঐ আইন দ্বিতীয়বার পাঠ হইবেক সেই বিধান নীচের লিখিত প্রস্তাবিত আইনের বিষয়ে স্থগিত হয় এবং এই আইন একেবারে আইনমতে জারী হয়।

ইঙ্গরেজী ১৮৪৪ সাল ২১ আইন।

কোম্পানি বাহাদুরের শাসিত দেশনিবাসি দেশীয় লোকেরদের জামেকা ও ব্রিটিশ গৈয়ানা ও ত্রিণিদাদে গমনের নিয়ম করণার্থ আইন।

১ ধারা। ইহাতে হুকুম হইল যে ১৮৩৯ সালের ১৪ আইন এবং তাহার দ্বারা যে সকল আইন রদ হইয়াছিল সেই২ আইন যেপর্য্যন্ত কলিকাতা ও মান্দ্রাজ ও বোম্বাইয়ের বন্দরহইতে দেশীয় লোকেরদের জামেকা ও ব্রিটিশ গৈয়ানা ও ত্রিণিদাদে গমনের বিষয়ে খাটে সেইপর্য্যন্ত রদ হইবেক। কিন্তু উপরের উক্ত তিন বন্দরছাড়া ভারতবর্ষের অন্য সকল বন্দরের বিষয়ে এবং জামেকা ও ব্রিটিশ গৈয়ানা ও ত্রিণিদাদ ছাড়া অন্যান্য স্থানে ভারতবর্ষহইতে গমনোদ্যত ব্যক্তিরদের বিষয়ে ১৮৩৯ সালের পূর্ব্বোক্ত ১৪ আইন পূর্ব্ববৎ সম্পূর্ণরূপে বলবৎ থাকিবেক ইতি।

II. And it is hereby enacted, that after the passing of this Act, Emigrant Laborers, being Native inhabitants of the Territories under the Government of the East India Company, shall be allowed to pass and to be conveyed to Jamaica, British Guiana, and Trinidad respectively, from the Ports of Calcutta, Madras and Bombay respectively, but not otherwise.

III. And it is hereby enacted, that at each of the three Ports aforesaid, it shall be lawful for the Government of the Presidency within which the Port is situated, to authorise such persons as may be nominated by the Governments of Jamaica, British Guiana or Trinidad, to act as Emigration Agents at the aforesaid Ports respectively, and to exercise the powers conferred on Emigration Agents by this Act, and every such Emigration Agent shall make Monthly Reports to the Government, to which he is subordinate, of all matters transacted by him in pursuance of this Act.

IV. And it is hereby enacted, that at each of the three Ports aforesaid, it shall be lawful for the Government of the Presidency within which the Port is situated to nominate a proper person to act as Protecter of Emigrants at the aforesaid Ports respectively.

V. And it is hereby enacted, that it shall not be lawful to convey any Emigrant, being a Native of India, who may embark for the purpose of laboring for hire in any of the Colonies of Jamaica, British Guiana or Trinidad, from any of the Ports aforesaid, in any Ship or Vessel unless a licence be obtained for carrying Emigrants in such Ship or Vessel from the Government of the Presidency in which the Port is situated. A fee not exceeding One Rupee per Emigrant as may be regulated from time to time by the local Government, shall be demandable in respect of every such licence, which fee shall be carried to the credit of the said Government, and the granting or withholding any such licence shall be entirely discretionary with the Government, and in consideration of such licence the Master of every Ship conveying or destined to convey Emigrants from India shall execute a Bond binding himself and his Owners in a penal sum of 10,000 Rupees to conform to the several conditions herein provided, and the said Bond shall be executed in duplicate that it may be put in suit either at the place of execution or in the Colony to which the Emigrants are to be conveyed, and one copy shall be forwarded to the Government of such Colony to be dealt with as the case may require. And every Ship or Vessel in which any such Emigrant shall be conveyed without a licence being obtained as aforesaid shall be liable to be forfeited, and the Master thereof shall be liable as for a misdemeanor in a fine of 1000 Rupees for every such Emigrant so illegally conveyed.

VI. And it is hereby enacted, that it shall not be lawful for the Master of any Vessel licensed as

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইন জারি হওনের পর কোম্পানি বাহাদুরের শাসিত দেশের দেশীয় প্রজা মজুরী করিবার নিমিত্ত কলিকাতা ও মান্দ্রাজ ও বোম্বাইয়ের বন্দরহইতে জামেকা ও ব্রিটিশ গৈয়ানা ও ত্রিণিদাদে যাইতে এবং তথায় তাহারদিগকে লইয়া যাইতে অনুমতি হইবেক কিন্তু অন্যমতে নহে ইতি।

৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে২ ব্যক্তিকে জামেকা ও ব্রিটিশ গৈয়ানা ও ত্রিণিদাদে শ্রীযুত গবরনর সাহেবেরা নিযুক্ত করেন্ উক্ত তিন বন্দরের প্রত্যেক বন্দর যে রাজধানীর মধ্যে থাকে সেই রাজধানীর গবর্ণমেণ্ট সেই২ ব্যক্তিকে উক্ত বন্দরে দেশান্তরে গমনের কার্য্যের এজেন্টী কর্ম্ম করিতে এবং এই আইনের দ্বারা ঐ এজেন্টের প্রতি যে ক্ষমতা অর্পণ হইয়াছে তদনুসারে কার্য্য করিতে হুকুম দিতে পারেন্। এবং ঐ দেশান্তরে গমনের কার্য্যের প্রত্যেক এজেণ্ট যে গবর্ণমেণ্টের অধীনে থাকেন্ সেই গবর্ণমেণ্টের নিকটে এই আইনানুসারে করা তাঁহার সমস্ত কার্য্যের রিপোর্ট মাসে২ করিবেন ইতি।

৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্ত তিন বন্দরের যে বন্দর যে রাজধানীর অন্তঃপাতী থাকে সেই রাজধানীর গবর্ণমেণ্ট সেই বন্দরে দেশান্তর গমনকারি ব্যক্তিরদের রক্ষা করিবার পদে উপযুক্ত ব্যক্তিকে নিযুক্ত করিতে পারেন্ ইতি।

৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে রাজধানীর মধ্যে বন্দর থাকে সেই রাজধানীর গবর্ণমেণ্টের স্থানে কোন জাহাজ দেশান্তর গমনকারি ব্যক্তিকে লইয়া যাইবার নিমিত্ত পরওয়ানা না পাইলে সেই বন্দরহইতে জামেকা কি ব্রিটিশ গৈয়ানা কিম্বা ত্রিণিদাদে মজুরী করিবার নিমিত্ত ভারতবর্ষজাত দেশান্তর গমনকারি ব্যক্তিরদিগকে ঐ জাহাজে লইয়া যাইতে নিষেধ হইল। ঐ প্রত্যেক পরওয়ানার নিমিত্ত দেশান্তর গমনকারি প্রত্যেক ব্যক্তির বিষয়ে সময়ে২ গবর্ণমেণ্ট যে নিয়ম করেন সেই নিয়মানুসারে অনধিক ১৲ টাকা করিয়া রসুমের দাওয়া হইতে পারিবেক এবং ঐ রসুমের টাকা উক্ত গবর্ণমেণ্টের নামে জমা হইবেক এবং গবর্ণমেণ্ট আপন বিবেচনাক্রমে ঐ প্রকার পরওয়ানা দিতে বা না দিতে পারেন্। এবং ঐ পরওয়ানা পাইবার নিমিত্ত ভারতবর্ষহইতে দেশান্তর গমনকারি ব্যক্তিরদিগকে যে প্রত্যেক জাহাজ লইয়া যায় বা লইয়া যাওনার্থ ভাড়া হয় ঐ প্রত্যেক জাহাজের অধ্যক্ষ এক বণ্ড অর্থাৎ তমঃসুক লিখিয়া দিবেন ও সেই বণ্ডে এইমত লেখা থাকিবেক যে ঐ জাহাজের অধ্যক্ষ কিম্বা তাহার মালিক এই আইনের পশ্চাৎ লিখিত নানা নিয়মের মতাচরণ না করিলে তিনি দশ হাজার টাকা জরীমানা দিবেন। এবং যে স্থানে ঐ বণ্ডে দস্তখৎ হয় সেই স্থানে অথবা যে দেশে ঐ বিদেশ গমনকারিরদিগকে যাইতে হইবেক সেই দেশে ঐ বণ্ড দৃষ্টে নালিশ হইবার নিমিত্ত ঐ প্রকার দুইখান বণ্ডে দস্তখৎ করিতে হইবেক এবং তাহার একখান ঐ উপদ্বীপের গবর্ণমেণ্টের নিকটে পাঠান যাইবেক এবং তাঁহারা সেই বিষয়ে যাহা আবশ্যক বোধ করেন্ তাহাই করিবেন। এবং যে সকল জাহাজের বিষয়ে পূর্ব্বোক্তমতে পরওয়ানা না দেওয়া গিয়া থাকে তাহাতে যদি জাহাজাধ্যক্ষ কোন দেশান্তর গমনকারি ব্যক্তিকে লইয়া যান্ তবে ঐ জাহাজ জব্দ হইবেক এবং জাহাজের অধ্যক্ষ দেশান্তর গমনকারি যত ব্যক্তিকে ঐরূপ বেআইনমতে লইয়া যান্ তাহারদের জনপ্রতি হাজার টাকা করিয়া জরীমানা দিবেন ইতি।

৬ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে দেশান্তরগমনকারি যে২ মজুরের নিকটে ঐ বন্দরের দেশান্তরে গমন-

above to receive on board any Emigrant laborer as above provided, unless such laborer shall have in his possession and show a Certificate or Pass to be given to him by the Emigration Agent of the Port, countersigned by the Protector, stating his name, and the name of his father, and his age, and certifying that having appeared before such Agent he has declared his willingness to proceed to work for hire in the Colony to which such Vessel is bound, and has been engaged by him as an Emigrant to such Colony on the part of the Government thereof.

VII. And it is hereby enacted, that before any Ship or Vessel so licensed to carry Emigrant laborers as above provided, shall be cleared out from any of the aforesaid Ports for any one of the three Colonies aforesaid, it shall be necessary for the Master of such Ship or Vessel, provided any Emigrant of the description aforesaid shall embark therein, to obtain from the Emigration Agent so nominated and authorized at such Port as aforesaid, a certificate under the hand of such Agent to the effect following, that is to say—

1st. That such Agent has by personal communication done what is required on the part of such Agent by the 3d Article of the Schedule hereunto annexed, provided always that every such Agent shall make the inquiries specified in such Schedule in an open Court or public office to which all persons shall have admission.

2ndly. That all the directions contained in the 4th, 5th, 6th and 7th Articles of the said Schedule for ensuring the health and safety of Passengers have been duly complied with.

3dly. That (in addition to the directions contained in the said Schedule) such rules have been complied with as the Governor-General in Council shall from time to time frame touching the medical attendance and medical stores, and the proper clothing to be provided, the species of provisions suited to native habits, the number of women that should accompany the Emigrants, or other matters.

VIII. And it is hereby enacted, that the probable lengths of the voyages to Jamaica, British Guiana and Trinidad from the Ports aforesaid respectively shall, for the purposes of this Act, be deemed to be,—

For the Port of Calcutta twenty weeks;
For the Port of Madras nineteen weeks;
For the Port of Bombay nineteen weeks;

and that no Ship or Vessel carrying Emigrant laborers to Jamaica, British Guiana or Trinidad, shall sail from Calcutta, Madras or Bombay, at any other time than between the 30th day of any September and the 1st of March next thereafter ensuing.

IX. And it is hereby enacted, that before any Ship or Vessel shall be cleared out from any of the aforesaid Ports for Jamaica, British Guiana or Trinidad, it shall be necessary for the Master thereof to deliver to the Emigration Agent, so no-

কার্য্যের এজেণ্ট সাহেবের দেওয়া এবং রক্ষক সাহেবের দস্তখৎকরা একখান সর্টিফিকট কিম্বা পাস না থাকে এবং সে ব্যক্তি তাহা দেখাইতে না পারে এমত মজুরের-দিগকে পরওয়ানাপ্রাপ্ত জাহাজের অধ্যক্ষ আপন জাহাজে লইতে পারিবেন না। ঐ সর্টিফিকটের মধ্যে ঐ মজুরের নাম ও তাহার বাপের নাম ও তাহার বয়ঃক্রম লেখা থাকিবেক এবং তাহাতে আরো ইহা লেখা যাইবেক যে ঐ মজুর ঐ এজেণ্ট সাহেবের সম্মুখে উপস্থিত হইয়া ঐ জাহাজ যে দেশে গমন করিতেছে সেই দেশে বেতনের জন্য খাটিবার নিমিত্ত তথায় যাইতে আপনার সম্মতি জানাইয়াছে এবং ঐ এজেণ্ট সাহেব ঐ দেশে যাইতে তথাকার গবর্ণমেণ্টের তরফে তাহার সঙ্গে বন্দোবস্ত করিয়াছেন ইতি।

৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্তমতে দেশান্তর গমনকারি মজুরেরদিগকে লইয়া যাইতে যে জাহাজের বিষয়ে পরওয়ানা দেওয়া যায় সেই জাহাজ পূর্ব্বোক্ত কোন বন্দরহইতে উক্ত তিন দেশের মধ্যে কোন দেশে যাত্রা করণের পূর্ব্বে যদ্যপি সেই প্রকার দেশান্তর গমনকারি কোন ব্যক্তি তাহাতে আরোহণ করিয়া থাকে তবে ঐ জাহাজের অধ্যক্ষের আবশ্যক যে ঐ বন্দরে নিযুক্তহওয়া ও ক্ষমতাপ্রাপ্ত দেশান্তরে গমনের কার্য্যের এজেণ্ট সাহেবের দস্তখৎকরা এই মজমুনে এক সর্টিফিকট প্রাপ্ত হন্ অর্থাৎ

১। যে পশ্চাৎ লিখিত তফসীলের ৩ দফায় ঐ এজেণ্টের প্রতি যাহা করিতে হুকুম আছে তাহা তিনি স্বয়ং জিজ্ঞাসাবাদের দ্বারা করিয়াছেন। ঐ তফসীলে যে তহকীক করিতে হুকুম আছে তাহা ঐ এজেণ্ট কোন খোলা আদালতে অথবা সরকারী যে দফ্তরে সকল লোকের অনায়াসে গমনাগমন হইতে পারে সেই দফ্তরে করিবেন।

২। যে উক্ত তফসীলের ৪। ৫। ৬। এবং ৭ দফাতে চড়নদারেরদের স্বাস্থ্য ও নির্ব্বিঘ্নে থাকিবার বিষয়ে যে সকল নিয়ম আছে তাহার প্রকৃতরূপে মতাচরণ করিয়াছেন।

৩। যে ঐ তফসীলের নির্দ্দিষ্ট হুকুমের অতিরিক্ত চিকিৎসক নিযুক্ত করণ ও ঔষধাদি এবং উপযুক্ত প্রকার বস্ত্রাদি সঙ্গে দেওনের বিষয়ে এবং দেশের ব্যবহার বুঝিয়া উপযুক্ত প্রকার আহারীয় দ্রব্যাদি যোগাইবার বিষয়ে এবং দেশান্তর গমনকারি ব্যক্তিরদের সঙ্গে যত স্ত্রীলোক যাইবেক তাহার সংখ্যার বিষয়ে এবং অন্যান্য বিষয়ে সময়ে২ শ্রীযুত গবরনর জেনরল বাহাদুর হুজুর কৌন্সেলে যে২ বিধি করেন্ তাহার প্রতিপালন হইয়াছে ইতি।

৮ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ঐ২ বন্দরহইতে জামেকা ও ব্রিটিশ গৈয়ানা ও ত্রিণিদাদে যাইতে অনুমান যত কাল লাগিবেক তাহা এই আইনের অভিপ্রায় সিদ্ধ করণের নিমিত্ত এইরূপে নিরূপণ হইবেক।

কলিকাতা বন্দরহইতে কুড়ি সপ্তাহ।
মান্দ্রাজ বন্দরহইতে উনিশ সপ্তাহ।
বোম্বাইয়ের বন্দরহইতে উনিশ সপ্তাহ।

এবং যে কোন জাহাজ দেশান্তর গমনকারি মজুরেরদিগকে জামেকা কি ব্রিটিশ গৈয়ানা কি ত্রিণিদাদে লইয়া যায় সেই জাহাজ সেপ্টেম্বর মাসের ৩০ তারিখঅবধি তৎপর মার্চ মাসের ১ তারিখপর্য্যন্ত যে সময় তাহাছাড়া অন্য কোন সময়ে কলিকাতা অথবা মান্দ্রাজ কি বোম্বাইহইতে গমন করিবেক না ইতি।

৯ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্ত নানা বন্দরহইতে জামেকা কি ব্রিটিশ গৈয়ানা কিম্বা ত্রিণিদাদে কোন জাহাজ রুক্সতহওনের পূর্ব্বে ঐ জাহাজের অধ্যক্ষের উচিত যে উক্ত তফসীলের ১০ দফায় যে তালিকার বিষয় লেখা আছে তাহা ঐ বন্দরে নিযুক্তহওয়া

minated and authorized at such Port as aforesaid, the list specified in Article 10 of the said Schedule, and to obtain such duplicate thereof as is required by the said Article.

X. And it is hereby enacted, that if the Master of any Ship or Vessel shall at any of the Ports aforesaid take on board such Ship or Vessel any Emigrant laborer of the description aforesaid, and shall clear such Ship or Vessel for Jamaica, British Guiana or Trinidad, without having fully complied with every particular hereinbefore required, previous to clearance, he shall be liable, on conviction before any Magistrate or Justice of the Peace, in a penalty of 200 Rupees for every Emigrant laborer so taken on board his Ship or Vessel.

XI. And it is hereby enacted, that if the Master of any Ship or Vessel shall after having cleared such Ship or Vessel at any such Port as aforesaid for Jamaica, British Guiana or Trinidad, take on board any such Emigrant laborer as aforesaid without having entered such Emigrant laborer in such list as aforesaid, or without having obtained such duplicate as aforesaid containing the entry of such Emigrant prior to clearance, he shall be liable, on conviction before any Magistrate or Justice of the Peace, in a penalty not exceeding 500 Rupees for every Emigrant so taken on board his Ship or Vessel.

XII. And it is hereby enacted, that if any Master of any Ship or Vessel cleared for Jamaica, British Guiana or Trinidad as aforesaid, shall, after having obtained such Certificate as aforesaid fraudulently do or suffer to be done any act or thing whereby such Certificate shall become inapplicable to the altered state of the Ship or Vessel, its Passengers or other matters to which such Certificate relates, such Master shall be liable on conviction in any Penalty not exceeding 5000 Rupees, beside incurring a forfeiture of any Bond executed in consideration of any licence obtained for the Vessel as originally described.

XIII. And it is hereby enacted, for the greater security against Emigrant laborers being embarked for Jamaica, British Guiana or Trinidad, contrary to the provisions of this Act, that all the powers vested by law in the Officers of Customs in regard to the searching and detention of Ships or Vessels or otherwise for the prevention of smuggling on board thereof, may be exercised by such Officers for the prevention of the illegal embarkation of such Emigrants as aforesaid on board Ships or Vessels bound for Jamaica, British Guiana or Trinidad, and of other offences against this Act; and it is further enacted, that all Pilots in the service of the East India Company shall be invested with the same powers and be charged with the same duties as Preventive Officers of Customs in this behalf.

XIV. And it is hereby enacted, that every person who shall attempt by means of intoxication or by false imprisonment, or other means of crimping, to export any Native on board any Ship or Vessel

এবং [illegible] দেশান্তর গমনের কার্য্যের [illegible] সাহেবকে দেন্। এবং ঐ ১০ দফার যেরূপ হুকুম আছে সেইরূপে তাঁহার স্থানে ঐ তালিকার এক নকল লন্ ইতি।

১০ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে জাহাজ রক্ত হওনের পূর্ব্বে যে সকল কার্য্য করিতে এই আইনের পূর্ব্ব ভাগে হুকুম আছে তাহার সম্পূর্ণরূপে মতাচরণ না করিয়া যদ্যপি কোন জাহাজের অধ্যক্ষ পূর্ব্বোক্ত কোন বন্দরে উক্ত প্রকার দেশান্তর গমনকারি মজুরকে ঐ জাহাজে লইয়া জামেকা কি ব্রিটিশ গৈয়ানা কিম্বা ত্রিণিদাদে গমন করেন্ তবে যে প্রত্যেক দেশান্তর গমনকারি মজুরকে এইরূপে জাহাজে লন্ তাহার বিষয়ে মাজিষ্ট্রেট অথবা জুষ্টিস অফ দি পীসের সম্মুখে তাঁহার দোষ প্রমাণ হইলে তিনি ২০০৲ টাকা জরীমানার যোগ্য হইবেন ইতি।

১১ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে কোন জাহাজের অধ্যক্ষ যদি পূর্ব্বোক্ত কোন বন্দরহইতে জামেকা কি ব্রিটিশ গৈয়ানা কিম্বা ত্রিণিদাদে গমনার্থ জাহাজ রক্ত করণের পর ঐ জাহাজে ঐ প্রকার দেশান্তর গমনকারি কোন মজুরকে লন্ এবং যদি জাহাজ রক্ত হওনের পূর্ব্বে দেশান্তর গমনকারি ঐ মজুরের নাম পূর্ব্বোক্ত তালিকার মধ্যে লেখা না গিয়া থাকে কিম্বা যদি ঐ অধ্যক্ষ ঐ দেশান্তর গমনকারি ব্যক্তির নামের তালিকার নকল পূর্ব্বোক্তমতে না লইয়া থাকেন্ তবে ঐ জাহাজাধ্যক্ষের ঐ অপরাধ কোন মাজিষ্ট্রেট অথবা জুষ্টিস অফ দি পীসের সমক্ষে প্রমাণ হইলে জাহাজে সেইরূপে যত মজুরকে লন্ তাহার প্রত্যেকের নিমিত্তে ৫০০৲ টাকা করিয়া জরীমানা হইবেক ইতি।

১২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে পূর্ব্বোক্তমতে জামেকা কি ব্রিটিশ গৈয়ানা কিম্বা ত্রিণিদাদে রক্তহওয়া কোন জাহাজের অধ্যক্ষ পূর্ব্বোক্তমত সর্টিফিকট পাইলে পর প্রবঞ্চনা করিয়া এমত কোন কর্ম্ম স্বয়ং করেন্ বা অন্যকে করিতে দেন্ যে তাহার দ্বারা ঐ জাহাজের বা চড়নদারের কি ঐ সর্টিফিকটসম্পর্কীয় অন্যান্য বিষয়ের অন্যাবস্থা হওয়াতে ঐ সর্টিফিকট আর তাহাতে খাটিতে না পারে তবে ঐ জাহাজের অধ্যক্ষের অপরাধ প্রমাণ হইলে ৫০০০৲ টাকার ঊর্দ্ধ না হয় তিনি এমত জরীমানার যোগ্য হইবেন এবং তদতিরিক্ত ঐ জাহাজের বিষয়ে পূর্ব্বের নির্দ্দিষ্ট যে পরওয়ানা পাইয়া থাকেন্ তাহার সম্পর্কে যে বণ্ড লিখিয়া দিয়াছিলেন তাহার মধ্যের লিখিত জরীমানা দেওনের যোগ্য হইবেন ইতি।

১৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের বিধির বিরুদ্ধে জামেকা কি ব্রিটিশ গৈয়ানা কিম্বা ত্রিণিদাদে দেশান্তর গমনকারি মজুরেরদিগকে লইয়া যাইবার যথাসাধ্য নিবারণ করিবার জন্য জাহাজে মাসুল না দিয়া জিনিস উঠাওনের নিবারণার্থে জাহাজের তালাশী লওন এবং আটক করণের বিষয়ে হাসিলের কার্য্যকারকদিগকে আইনমতে যে সকল ক্ষমতা দেওয়া গিয়াছে জামেকা কি ব্রিটিশ গৈয়ানা কিম্বা ত্রিণিদাদে গমনশীল জাহাজের উপর উক্ত প্রকার দেশান্তর গমনকারি ব্যক্তিদিগকে বেআইনরূপে জাহাজ আরোহণের নিবারণজন্য এবং এই আইনের নিষিদ্ধ কর্ম্ম নিবারণার্থ ঐ২ কার্য্যকারক সেই ক্ষমতানুসারে কার্য্য করিতে পারেন্। এবং আরো হুকুম হইল যে এই বিষয়ে হাসিলের কার্য্যকারকেরদের প্রতি যে কার্য্যের ভারার্পণ হইল এবং তাঁহারদিগকে যে ক্ষমতা দেওয়া গেল কোম্পানি বাহাদুরের সকল আড়কাটিরও সেইরূপ ক্ষমতা ও ভার হইবেক ইতি।

১৪ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে যদি কোন ব্যক্তি বেহোশ করণের দ্বারা অথবা বেআইনী কয়েদ করণের দ্বারা কি অন্যায়রূপে ফুটিয়া দেওনের দ্বারা এই আইনের বিরুদ্ধে কোন এদেশীয় লোককে জাহাজে রক্ত করিতে উদ্যোগ করে তবে তাহার প্রমাণ হইলে সেই অপরাধি ব্যক্তির মাজিষ্ট্রেট সাহেব ৫০০৲ টাকার অনূর্দ্ধ জরী-

contrary to the provisions of this Act shall be liable to be punished on conviction before a Magistrate by a fine not exceeding 500 Rupees, or imprisonment not exceeding six months, provided that nothing in this Act contained shall prevent the offender from being proceeded against by indictment, but the offender shall only be liable to one of these courses of proceeding.

XV. And it is hereby enacted, that whenever a Vessel shall clear from Calcutta for Jamaica, British Guiana or Trinidad, with Emigrant laborers duly embarked thereon, the Customs Officer on board such Vessel shall countersign the Pass or Certificate brought on board such Vessel, by every such Emigrant laborer, and shall keep a Register of every such Emigrant laborer as may come on board. And such Customs Officer shall remain on board such Vessel, until she shall arrive in Saugor Roads, and shall not come away until a muster of the Crew and Passengers and Emigrant laborers has been made in his presence and in that of the Pilot in charge of the Vessel; and after the Customs Officer has taken muster and quitted the Vessel the Pilot shall continue to exercise the duties indicated in Section XIII. of this Act, and it shall be lawful for him if he shall deem it necessary to require the Master or Commander to take a general muster of the Crew and Passengers and Emigrant laborers on board, and to sign a muster roll so taken, and every such Custom House Officer and Pilot shall make a complete report of the Emigrant laborers on board of any Ship at the time of his quitting the same, and such report shall contain a declaration that to the best of the Declarant's belief, no additional Emigrant laborers have been received on board since obtaining the Certificate, and that nothing else has been done or omitted to be done in the Ship or Vessel contrary to the provisions of this Act, and every such report or muster, if any shall be transmitted without delay to the Emigration Agent of the Port. And any Custom House Officer or Pilot who shall willfully make a false, erroneous, or incomplete Report of the Emigrant laborers on board of any Ship, or who shall connive at the unauthorized embarkation of any such Emigrant laborers, shall be liable, besides dismissal, to a fine of 500 Rupees, commutable, if not paid, to imprisonment in the Calcutta Jail for six months, and the penalty shall be adjudged in like manner as similar penalties are adjudged for offences committed in respect to the Customs Revenue.

XVI. And it is hereby enacted, that if any person shall forge or shall use, knowing it to be forged, any document required by this Act, such person shall be liable to be imprisoned for any period not exceeding seven years.

XVII. And it is hereby enacted, that all the several penalties to which the Masters of Ships or Vessels are liable by this Act, shall be enforced by information laid before any Justice of the Peace at the instance of the Emigration Agent or of any Of-

[*Government Gazette, 26th November,* 1844.]

[illegible] করিতে পারেন্ অথবা ছয় মাসের অনধিক মিয়াদে কয়েদ করিতে পারেন্। কিন্তু ঐ অপরাধি ব্যক্তির নামে নালিশ করিতে এই আইনের লিখিত কোন কথার দ্বারা প্রতিবন্ধক নাহি পরন্তু ঐ আপরাধি ব্যক্তির বিরুদ্ধে উক্ত দুই প্রকার কার্য্যের কেবল এক প্রকার কার্য্য হইতে পারিবেক ইতি।

১৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে রীতিমতে আরোহণকরণওয়া দেশান্তর গমনকারি মজুরেরদিগকে লইয়া যদি কোন জাহাজ কলিকাতাহইতে জামেকা কি ব্রিটিশ গৈয়ানা কিম্বা ত্রিণিদাদে যাইতে রুক্ত হয় তবে ঐ জাহাজে নিযুক্ত হাসিলের কার্য্যকারকের উচিত যে ঐ বিদেশ গমনকারি মজুর যে পাস অথবা সর্টিফিকট লইয়া জাহাজে আইসে তাহাতে দস্তখৎ করেন্ এবং ঐরূপ দেশান্তর গমনকারি যত মজুর জাহাজে উঠে তাহারদের এক রেজিষ্টর রাখেন্। এবং ঐ জাহাজ সাগরে না পঁহুছনপর্য্যন্ত ঐ হাসিলের কার্য্যকারক জাহাজে থাকিবেন এবং আপনার সম্মুখে ও জাহাজের আড়কাটির সম্মুখে জাহাজের মল্লাপ্রভৃতি ও চড়নদারেরদের ও বিদেশগমনকারি মজুরেরদের গণতি না হওয়াপর্য্যন্ত জাহাজহইতে চলিয়া আসিবেন না এবং হাসিলের কার্য্যকারক ঐ গণতি করিয়া জাহাজ ছাড়িবার পরে আড়কাটি এই আইনের ১৩ ধারার নির্দ্দিষ্ট কার্য্য নির্ব্বাহ করিতে থাকিবেন। এবং তাঁহার এমত ক্ষমতা থাকিবেক যে আবশ্যক বোধ করিলে ঐ জাহাজে দেশান্তর গমনকারি যত মজুর থাকে তাহারদের এবং মল্লাপ্রভৃতি ও চড়নদারেরদের গণতি করিতে জাহাজের অধ্যক্ষকে হুকুম করেন্ এবং ঐ গণতির তালিকায় দস্তখৎ করেন্। এবং হাসিলের এইমত প্রত্যেক কার্য্যকারক ও আড়কাটি যে সময়ে জাহাজ ছাড়িয়া আসিবেন সেই সময়ে ঐ জাহাজের উপর দেশান্তর গমনকারি যত মজুর ছিল তাহারদের বিষয়ের সম্পূর্ণ রিপোর্ট করিবেন এবং ঐ রিপোর্টে এমত কথা লিখিবেন যে আমার জ্ঞাতসারপর্য্যন্ত আমি কহিতে পারি যে সর্টিফিকট প্রাপ্ত হওনের পর জাহাজে অতিরিক্ত কোন বিদেশ গমনশীল মজুর লওয়া যায় নাই এবং এই আইনের বিধানের বিপরীত কোন কার্য্য করা যায় নাই কিম্বা যাহা করিতে হুকুম আছে তাহার ত্রুটি হয় নাই এবং এইমত রিপোর্ট এবং গণতি হইলে সেই গণতির তালিকা ঐ বন্দরের দেশান্তরে গমনের কার্য্যের এজেন্ট সাহেবের নিকটে অবিলম্বে পাঠাইতে হইবেক। এবং হাসিলের যে কোন কার্য্যকারক কিম্বা আড়কাটি জানিয়াশুনিয়া ঐ জাহাজের উপর দেশান্তর গমনকারি মজুরেরদের মিথ্যা বা অশুদ্ধ কিম্বা অসম্পূর্ণ রিপোর্ট করেন্ অথবা বেআইনমতে দেশান্তর গমনকারি মজুরেরদিগের আরোহণকরণের বিষয় জানিয়াশুনিয়া চুপ করিয়া থাকেন্ সেই কার্য্যকারক বা আড়কাটি কর্ম্মহইতে তগীর হওনের যোগ্য হইবেন এবং তদতিরিক্ত ৫০০৲ টাকা জরীমানা দেওনের যোগ্য হইবেন এবং যদি ঐ জরীমানার টাকা না দেওয়া যায় তবে কলিকাতার জেলখানায় ছয় মাস মিয়াদে কয়েদের যোগ্য হইবেন এবং হাসিলের রাজস্বের বিষয়ে অপরাধ হইলে যেরূপ দণ্ড নিরূপণ হয় সেইরূপে এই অপরাধের বিষয়েও দণ্ড নিরূপণ হইবেক ইতি।

১৬ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে যদি কোন ব্যক্তি এই আইনের হুকুমকরা কোন দলীলদস্তাবেজ জাল করে অথবা জাল হইয়াছে জানিয়া তাহা লইয়া ব্যবহার করে তবে সে ব্যক্তি সাত বৎসরের অনধিক কালপর্য্যন্ত কয়েদের যোগ্য হইবেক ইতি।

১৭ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে দেশান্তর গমনের কার্য্যের এজেন্ট সাহেব অথবা তত্স্থানের কি [illegible] গবর্ণমেণ্ট সেই কর্ম্মের নিমিত্তে যে কোন কার্য্যকারককে নিযুক্ত করেন্ তিনি কোন জুষ্টিস অব দি পীসের নিকটে এজহার দিলে জাহাজের অধ্যক্ষেরা এই

ficer appointed for the purpose by the Government of the Place or Presidency, or may be enforced by putting in suit the Bond given by the Master, if such Bond has been given in consideration of the licence granted to the Ship.

T. R. DAVIDSON,

*Offy. Secy. to the Govt. of India.*

---

## SCHEDULE.

1. The Governors of Jamaica, British Guiana and Trinidad may from time to time nominate such persons as they shall see fit to act as Emigration Agents at Calcutta, Madras and Bombay.

2. The remuneration to be given to any such Agent in India, shall not depend upon or be regulated by the number of the Emigrants sent by him, but shall be in the nature of an Annual Salary.

3. Every such Emigration Agent shall ascertain by personal communication with every Emigrant previously to his or her embarkation from the Port or Place for which such Agent shall have been appointed, that such Emigrant has not been induced to emigrate by any fraud, false or unreasonable expectation, and is aware of the distance of the Colony to which he or she is about to emigrate from the place where he or she is about to embark; and such Agent shall explain the real advantages likely to be derived by such Emigrant from a removal to such Colony, at the same time cautioning such Emigrant against unreasonable and unwarrantable expectations; and such Agent shall also ascertain that every such Emigrant is in good health, and not incapacitated from labour by old age, bodily infirmity, or disease.

4. It shall not be lawful to ship on board of any Ship or Vessel carrying Emigrants from India to any of the Colonies aforesaid, any number of Passengers exceeding the proportion of one person for every two tons of the registered burthen of such Ship or Vessel, and no such Ship or Vessel carrying Emigrants and having more than one deck shall have less than the height of six feet at the least between decks, and in case such Ship or Vessel shall have only one deck, a platform shall be laid beneath such deck and in such manner as to afford a space of the height of six feet at the least, and that such platform shall not be so laid as that the lower beams shall project above the same, and that no such Ship or Vessel shall have more than two tiers of berths, and that no such Ship or Vessel shall carry Passengers on any such voyage to any of the Colonies aforesaid unless there shall be an interval of six inches at least between the deck or platform and the floor of the lower tier throughout the whole extent thereof; and whatever may be the tonnage of the Ship or Vessel, no greater number of Passengers shall be taken on board of such Ship or Vessel than shall be after the rate of one such person for every twelve superficial feet of the lower deck or platform unoccupied by goods or stores not being the personal luggage of such person.

আদালতের আজ্ঞা এবং কৃতজ্ঞ যোগ্য মত সেইং দণ্ডের হুকুম জারী হইবেক অথবা ঐ জাহাজাধ্যক্ষ যে বণ্ড লিখিয়া দিয়া থাকেন্ তাহা যদি জাহাজকে দেওয়া পারওয়ানার নিমিত্ত লেখা গিয়া থাকে তবে সেই বণ্ড ধরিয়া নালিশ করণের দ্বারা এই আইনের নিরূপিত দণ্ডের হুকুম জারী হইবেক ইতি।

টি আর্ ডেবিডসন।

ভারতবর্ষের গবর্ণমেণ্টের এক্টিং সেক্রেটারী।

---

## তফসীল।

১। জামেকা ও ব্রিটিশ গৈয়ানা ও ত্রিণিদাদের গবর্নর্ সাহেবেরা যে ব্যক্তিরদিগকে উচিত বোধ করেন্ তাঁহারদিগকে কলিকাতা ও মান্দ্রাজ ও বোম্বাইয়ে দেশান্তর গমনের কার্য্যের এজেণ্টী কর্ম্মে সময়েং নিযুক্ত করিতে পারেন্ ইতি।

২। ভারতবর্ষের মধ্যে যেং ব্যক্তি এইরূপে এজেণ্টী কর্ম্মে নিযুক্ত হন্ তাঁহারা গমনকারি ব্যক্তিরদের সংখ্যানুসারে মেহনতানা পাইবেন না কিন্তু সালিয়ানা বেতন পাইবেন ইতি।

৩। এইমত দেশান্তর গমনকারি ব্যক্তিরদের প্রত্যেক এজেণ্ট সাহেব যে বন্দরে বা স্থানে নিযুক্ত হন্ সেই বন্দর বা স্থানহইতে গমনকারি প্রত্যেক পুরুষ বা স্ত্রীর সঙ্গে নিজে কথাবার্ত্তার দ্বারা এই নিশ্চয় করিবেন যে ঐ দেশান্তর গমনকারি ব্যক্তিকে ছল চক্রান্তে কিম্বা মিথ্যা ও অসঙ্গত আশার দ্বারা দেশান্তরে গমনের প্রবোধ দেওয়া যায় নাহি এবং ঐ পুরুষ বা স্ত্রী যে স্থানে গমন করিতে উদ্যত আছে সেই স্থান তাহারদের জাহাজারোহণ করিবার স্থানহইতে কত দূর ইহা নিতান্ত অবগত আছে। এবং ঐ গমনকারি ব্যক্তিরদের ঐ দেশে গমনে যেং উপকার নিতান্ত হইতে পারে তাহা ঐ এজেণ্ট সাহেব তাহারদিগকে বুঝাইয়া দিবেন এবং ঐ গমনকারি ব্যক্তিরদিগকে অসঙ্গত এবং মিথ্যা প্রত্যাশা করিতে নিবারণ করিবেন। এবং ঐ গমনকারি ব্যক্তি বিলক্ষণ সুস্থ এবং বার্দ্ধক্যপ্রযুক্ত কিম্বা শারীরিক দৌর্ব্বল্য অথবা পীড়াপ্রযুক্ত পরিশ্রম করিতে অক্ষম নহে ইহা তিনি নিশ্চয় অবগত হইবেন ইতি।

৪। এবং ভারতবর্ষহইতে উক্ত কোন দেশে গমনকারি ব্যক্তিরদিগকে লইয়া যাইবার নিমিত্ত যে জাহাজ ভাড়া হয় ঐ জাহাজের রেজিষ্টরীহওয়া পরিমাণদৃষ্টে দুইং টনের হিসাবে একং ব্যক্তির অধিক তাহাতে লইয়া যাইতে নিষেধ হইল। এবং গমনকারি ব্যক্তিরদিগকে লইয়া যাইবার নিমিত্ত যে প্রত্যেক জাহাজ নিযুক্ত হয় সেই জাহাজে যদি এক তালার অধিক থাকে তবে দুই তালার মধ্যে ছয় ফুট অর্থাৎ চারি হাতের কম ব্যবধান থাকিবেক না। এবং যদি ঐ জাহাজের কেবল এক তালা থাকে তবে ঐ তালার নীচে এক কাষ্ঠের মেজ্যা করিতে হইবেক এবং ঐ মেজ্যাঅবধি তালাপর্য্যন্ত ছয় ফুটের কম ব্যবধান থাকিবেক না এবং ঐ মেজ্যা এমত তৈয়ার করিতে হইবেক না যে তাহার তালার কড়িকাষ্ঠ তাহার উপর রাখা যায়। এবং এইমত কোন জাহাজে শুইবার নিমিত্ত দুই থাক মাচানের অধিক থাকিবেক না এবং জাহাজের নীচের তালা অথবা মেজ্যার উপর যে নীচস্থ থাক্ থাকে সেই থাক্ এবং ঐ মেজ্যা কিম্বা তালার মধ্যে সমস্ত জাহাজ ব্যাপিয়া ছয় বুরুল ব্যবধান না থাকিলে কোন জাহাজ চড়নদারেরদিগকে উক্ত কোন দেশে লইয়া যাইতে পারিবেক না। এবং জাহাজের যত পরিমাণ হউক তাহার নীচের তালা অথবা মেজ্যার চতুরস্র বারো ফুট প্রত্যেক গমনকারি ব্যক্তির নিমিত্ত নির্দ্দিষ্ট করিতে হইবেক এবং সেই স্থানের মধ্যে ঐ চড়নদার ব্যক্তির লওয়াজেমা দ্রব্যছাড়া কোন মাল কি দ্রব্যাদি থাকিবেক না এবং ঐ বারো ফুট হিসাব করিয়া যত চড়নদারের স্থান হয় তাহার অধিক চড়নদার সেই জাহাজে যাইবেক না ইতি।

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৪। ২৬ নবেম্বর।]

